অবিনাশবাবু উত্তর দেন—আর তোমার ছেলে যে পাড়ার থিয়েটারের দলে 'মোশন মাষ্টর' হয়ে উঠল! সেখানে কি হয় একবার খোঁজ নিয়ো তো! নাঃ, আগে পেন্‌শন-টা নি। কলহ আরো জমিয়া উঠিবার পূর্ব্বেই পারুল মায়ের হাতের কাছে পানের বাটা-টি খুলিয়া ধরে; গৃহিণী গোটা দুই পান মুখে ফেলিতে ফেলিতে বলেন—তা বেশ, বেশ, একটু পড়াশুনা করা ভাল। একটা পান খা, মা! নিতাই যেদিন উপস্থিত থাকে, সে পিতার হাতের কাছে নস্যির কৌটা-টা সরাইয়া দেয়! অবিনাশ-বাবু এক টিপ নস্যি লইয়া বলেন, ওহে শুধু থিয়েটার করলেই হয় না। ওর আর্ট-টা ষ্টাডি করা দরকার। এই নাও তিনটে টাকা, অমুক বইখানা কিনে পড়োগে। নিতাই টাকা লইয়া গিয়া ভালো দেখিয়া এক জোড়া তিন নম্বরি গোঁফ কিনিয়া লয়, আর পারুল তাড়াতাড়ি বাথরুমে গিয়া পানটি ফেলিয়া দেয়। এই রকম করিয়া রায়-পরিবার বিদূষকের অভিনয় করে! আর বিধাতা বোধ করি ছাদের কড়িকাঠের কাছে বসিয়া মুচকি মুচকি হাসিতে থাকেন।

সেদিন সন্ধ্যার সময়ে অবিনাশবাবু বেড়াইয়া ফিরিয়া দেখেন, সর্ব্বেশ্বরী কোথায় নিমন্ত্রণ-রক্ষার জন্য গিয়াছেন; পারুলের শরীর অসুস্থ, সে বাড়ীতেই আছে। সন্ধ্যার সময়টা অবিনাশবাবু পারুলকে ইতিহাসের পাঠ দেন, এবং তাহা লইয়া স্বামী-স্ত্রীতে প্রায়ই বিবাদ বাধে। আজ সর্ব্বেশ্বরী অনুপস্থিত, অবিনাশবাবু নিরঙ্কুশ। পারুলের শরীর অসুস্থ বলিয়া অবিনাশবাবু নিজের পাঠ-কক্ষে আর তাহাকে টানিয়া লইয়া গেলেন না, সেখানেই পড়াইতে বসিলেন। সর্ব্বেশ্বরীর আসিতে বিলম্ব আছে, তাঁহার আসিবার আগে উঠিয়া পড়িলেই হইবে।

অবিনাশবাবু অনেক দিন পরে নিশ্চিন্ত হইয়া উত্তর-ইউরোপের শ্লেস্‌বিগ-হলষ্টাইন (Chleswig-Holstein) সমস্যাটা ব্যাখ্যা করিতেছিলেন। সমস্যাটা ইউরোপীয় অন্তর্বিবাদের একটি জটিলতম ব্যাপার, সেই জন্যই হউক বা অকস্মাৎ অতর্কিতে মাতার আগমনের আশঙ্কা করিয়াই হউক, পারুল যেন কেমন বারংবার অন্যমনস্ক হইয়া যাইতেছিল। অবিনাশ-বাবু তাহা লক্ষ্য করিয়া বলিলেন—কি মা, বুঝতে পারছিস্ না?—পারুল সংক্ষেপে বলিল—না।

—তা বটে! এটা হাজার বছর ধরে' ইউরোপের বড় বড় পণ্ডিত ও রাজনীতিকদের মাথা ঘুলিয়ে এসেছে!

—হুঁ।

—আচ্ছা আর একবার বুঝিয়ে বলি।—অবিনাশবাবু অগাধ পাণ্ডিত্য-সহকারে ব্যাপারটাকে যতদূর সম্ভব সরল করিয়া বলিলেন—এবার বুঝতে পেরেছিস্? বল তো দেখি, প্রুশিয়া আর ডেনমার্কের মধ্যে যখন এই নিয়ে বিবাদ চলছিল, তখন ইংলণ্ডের রাণী ভিক্টোরিয়া কেন প্রুশিয়ার পক্ষ সমর্থন করেছিলেন?

পারুল নীরব হইয়া রহিল।

বল, বল; ভয় কিসের? না পারলে আমি বকবো না।

পারুল নীরব।

বল, ভয় কিসের?

পারুল মৃদুস্বরে বলিল—মা আসতে পারে।

অবিনাশবাবুও ভিতরে ভিতরে আশঙ্কিত হইয়া উঠিলেন; বাহিরে সে ভাব প্রকাশ না করিয়া, একবার ঘড়ি দেখিয়া লইয়া বলিলেন, না, না, তার বিলম্ব আছে। পুনরায় তিনি ইউরোপীয় ইতিহাসের জটিল সমস্যার ব্যাখ্যা করিতে লাগিলেন।

—ওমা, তাই বল, এই জন্যে বুঝি নিমন্ত্রণে যাওয়া হয় নি! ার তোমারই বা এ কি রকম ব্যাভার?

পিতা-পুত্রী তাকাইয়া দেখেন সর্ব্বেশ্বরী পানের বাটা-হস্তে প্রবেশ রিয়াছেন!

পারুল এক কোণে গিয়া দাঁড়াইল; অবিনাশবাবুর ইউরোপীয় স্থা জটিলতর হইয়া উঠিল।

—মেয়েটা আজ সারাদিন মাথা ধরে পড়ে আছে, আর তার পরে—

পারুল ক্ষীণ স্বরে বলিল—না, মা, আমার মাথা তো ধরে নি।

তবে বুঝি এই মাথা-মুণ্ডু পড়বার জন্যই নিমন্ত্রণে যাওয়া হয় নি? থা ধরে নি—একশো বার ধরেছে!

অবিনাশবাবু এতক্ষণে প্রথম কথা কহিলেন—আহা ধরলই বা, টা এমন কিছু জটিল সমস্যা নয়!

—আমার মুণ্ডু! মেয়েকে কোথায়ও একটু মিশতে দেবে না, বিয়ে বে কি করে গো! নাঃ বাপু, তোমরা এখানে থাকো, আমাকে ও কাত্তিকপুরে পাঠিয়ে!

মেয়েকে আর মিশ্‌তে দিয়ে কাজ নেই! ছেলেটি যেমনি বাউণ্ডুলে য়ে উঠেছে! এত রাত হয়েছে, কোথায় সেটা!

এইবার সর্ব্বেশ্বরীর জটিল সমস্যা! তিনি জানিতেন, নিতাই আজ াড়ায় থিয়েটার করিতে গিয়াছে! হঠাৎ যদি সে এখন আসিয়া পস্থিত হয়! এই তো সেদিন 'জনা' নাটকে প্রবীরের ভূমিকায় ভিনয় করিয়া, সেই সাজেই "মাতঃ মাতঃ দেহ পদধূলি" বলিতে লতে নিতাই বাড়িতে আসিয়াছিল। ভাগ্যে তখন অবিনাশবাবু পস্থিত ছিলেন না!

সর্ব্বেশ্বরীর মনে এই আশঙ্কা হইলেও বাহিরে কিছু প্রকাশ না করিয়া বলিলেন—আমার নিতাই যে দশ জনের প্রশংসা পায়, সেটাতে তোমার চোখ টাটায়! তা বেশ, বেশ, আমাকে দা৹ বাপু কার্ত্তিকপুরে পাঠিয়ে!

—দশ জনের প্রশংসা! পাড়ায় পাড়ায় ঘুরে একটা আস্ত বাঁদর হ'য়ে উঠল! এত রাত, তবু আসে না কেন?

এমন সময়ে হাতের ছড়িখানিকে অর্দ্ধোত্থিত কুঠারের মত ধরিয়া সুপ্রচুর শ্মশ্রুগুম্ফমণ্ডিত নিতাই ঘরে ঢুকিতে ঢুকিতে বলিল—"পিতঃ, পিতঃ দেহ আজ্ঞা, স্বহস্তে বধিব আজি জননীরে মোর।" পাড়ায় আজ সে পরশুরামের ভূমিকা করিয়াছিল—ইহা তাহারই বেশ। তাহার হাতের ছড়ি অর্দ্ধোত্থিত যেমন ছিল, তেমনি থাকিল, সম্মুখে অবিনাশবাবুকে দেখিয়া সে একেবারে চিত্রাপিতবৎ দাঁড়াইয়া রহিল, পিছন ফিরিয়া যে পলাইবে, এমন ক্ষমতাও তাহার হইল না

অবিনাশবাবুও কম বিস্মিত হইলেন না, কেবল বিস্ময়ের কিছু ছিল না সর্ব্বেশ্বরীর। এই তো সেদিন নিতাই প্রবীরের ভূমিকায় মাতাকে সম্ভাষণ করিয়া অতর্কিত মাতৃভক্তিতে সর্ব্বেশ্বরীকে খুসী করিয়া দিয়াছিল। পুত্রের কৃতিত্বে খুসি হইয়া মাতা অনুযোগ করিয়াছিলেন, মাতৃভক্তির অনুরূপ পিতৃভক্তি তাহার নাই। নিতাই পরশুরামের অভিনয়ান্তে আজ ঠিক করিয়াছিল, পরশুরামের ভূমিকায় মাকে দেখাইবে পিতৃভক্তিও তাহার কম নহে! কিন্তু সে ভক্তি যে স্বয়ং পিতার সম্মুখে প্রকাশিত হইয়া পড়িবে, এমন তো কল্পনা করে নাই।

নিতাই কি করিবে, তাহাই ভাবিতেছিল! এমন অসম্ভব বীররস, হঠাৎ এমন করুণরসে পরিণত আর কখনো হইয়াছে বলিয়া মনে হয় না।

অবিনাশবাবু গর্জ্জন করিয়া উঠিলেন—চা-চা-চাষা!

—খোল, দাড়ি, খোল গোঁফ। পিতৃভক্ত পরশুরাম পিতৃ আজ্ঞায় মাতাকে পর্য্যন্ত বধ করিতে পারে, নিজের দাড়ি গোঁফ ছেদন আর এমন কি কঠিন!

কিন্তু হায়, দাড়ি-গোঁফ যে 'স্পিরিট-গাম্' দিয়া শক্ত করিয়া আঁটা! নিতাই দাড়ি ধরিয়া টানিতে লাগিল, সে টানে তাহার চোখের জল বাহির হইয়া আসে কিন্তু দাড়ি-গোঁফ নিশ্চল!

—খোল দাড়ি! শীগ্‌গির! তাড়াতাড়ি!

নিতাই আবার সজোরে টান মারে! সর্ব্বেশ্বরী দেখিলেন পুত্রের চোখ ছল ছল করিতেছে। কিন্তু এই বেদনা যে দৈহিক, তাহা তিনি বিশ্বাস করিতে পারিলেন না। তাঁহার ধারণা হইল, এত মূল্যের দাড়ি-গোঁফ নষ্ট হইতেছে বলিয়াই নিতাই-এর চোখ ছলছল করিতেছে।

সর্ব্বেশ্বরী বলিলেন—একটু ধীরে ধীরে বাবা!

—খোল, শীগগির—

—একটু, ধীরে ধীরে বাবা! ওগো, তুমি একটু থামো না!

—খোল, শীগ্‌গির,

—একটু ধীরে বাবা। দাড়ি-গোঁফের খানিকটা করিয়া তাহার হাতে ছিঁড়িয়া আসিল! হায় রে জীবনের ব্যঙ্গ! এগুলি তাহার বড় সাধের, ততোধিক মূল্যের দাড়িগোঁফ! ইহাদের মাহাত্ম্যেই সে পাড়ার থিয়েটারে পরশুরামের ভূমিকা পাইয়াছিল। আজ তাহা স্বহস্তে টানিয়া ছিঁড়িতে হইতেছে! তাহার চোখ দিয়া জল পড়িতে লাগিল, সর্ব্বেশ্বরী বলিলেন, কেঁদো না, বাবা, আমি আবার কিনে দেবো! তাহার বিশ্বাস পয়সা নষ্ট হইল বলিয়াই নিতাই-এর দুঃখ। সর্ব্বেশ্বরী লোক, দাড়ি-ছেদনের দুঃখ কি বুঝিবে! নিতাই অন্য ঘরে পলায়ন

করিল। পারুল সময় বুঝিয়া মায়ের কাছে পানের বাটাটি খুলিয়া ধরিল। সর্ব্বেশ্বরী গোটাদুই পান মুখে ফেলিয়া দিয়া পারুলকে একটি দিলেন।—খা, মা, মাথাধরা ছাড়বে, এখন। সর্ব্বেশ্বরী বাহির হইয়া গেলেন, পারুল বাথরুমের দিকে ছুটিল। আজ অবিনাশবাবুর কাছে নস্যির কৌটা খুলিয়া ধরিবার কেহ ছিল না, তিনি গুম্ হইয়া বসিয়া রহিলেন।

৫

কলিকাতায় শরতের যেমন সগৌরবে আবির্ভাব, এমন আর কোনো ঋতুর নয়। বসন্তের বিকাশ—ধরাতলে—পৃথিবী এখানে ইঁট-পাথরে সমাচ্ছন্ন। বর্ষা দুই-তরফা, আকাশে ও পৃথিবীতে তার উত্তর প্রত্যুত্তর। কলিকাতায় সে শুধু অর্দ্ধেক। কিন্তু শরৎ কেবল দ্যুলোকের, তাই তার কোনো ঐশ্বর্য্য এখানে গোপন থাকে না।

বিনয় তাহার বারান্দায় বসিয়া দেখে দেবলোকের মধুচক্র সুধার ভারে ভাঙিয়া গিয়া আকাশের কানায় কানায় হিরণ্ময় ধারাতে পূর্ণ করিয়া দিল। আবার কখনো বা বর্ষার বারুদবর্ণ পুঞ্জ পুঞ্জ মেঘে দিগন্তের বিলীয়মান অট্টালিকাগুলির উপরে কোমল ছায়াপাত করিয়াছে, এবং সেই কালো মেঘের পটভূমিতে পায়রার ঝাঁক শাদা শাদা ডানায় ছোট ছোট তরঙ্গ তুলিয়া একদল অদৃশ্য দেবশিশুর নির্ম্মল শুভ্র হাসির মায়া বিস্তার করিতেছে। আবার কখনো বা গভীর রাত্রে ঘুম ভাঙিয়া শোনে, নির্জ্জন নিস্তব্ধ রাজপথে ক্লান্ত শকটের অশ্বক্ষুরধ্বনি।

অদ্ভুত প্রতিধ্বনি তুলিয়া স্বপ্নপুরীর রাজপুত্রকে কোন রহস্যলোকে লইয়া চলিয়াছে। এমনিভাবে বিনয়ের দিন কাটে।

প্রথম যখন সে কলিকাতায় আসিয়াছিল, তারপরে তাহার অনেক পরিবর্ত্তন ঘটিয়াছে। একটি সূতাকে কেন্দ্র করিয়া মিছরি যেমন দানা বাঁধিয়া উঠে, বহু-আকাঙ্ক্ষিত মানবরসের একটি পরিচয়কে অবলম্বন করিয়া কলিকাতার বিপুল বিপর্য্যয় তেমনি ধীরে ধীরে সুসঙ্গত হইয়া বিনয়ের জীবনে দেখা দিতেছিল। চরচিলমারী হইতে বিদায় লইয়া জীবনের যে-খেই সে হারাইয়া ফেলিয়াছিল, ক্রমে পুনরায় সেটি তাহার হস্তগত হইতেছিল। কিন্তু নদীর একপার যেমন কাছে আসে, আর একপার তেমনি দূরে চলিয়া যায়। চরচিলমারী ইতিমধ্যেই তাহার জীবনের সীমান্তে একটি মসীরেখামাত্রে অবসন্ন। অধিক বয়সে এমনটি হয় না—জীবনের ছাঁচ শক্ত হইয়া গেলে পরিবর্ত্তনের অবসর অল্প। কিন্তু যৌবনের ভাঙাগড়ার সময়ে দূর নিকট হইতেছে, নিকট দূরে গিয়া পড়িতেছে! যৌবনজলতরঙ্গে প্রিয়বিচ্ছেদ গভীর দাগ কাটিয়া যায়—কিন্তু তবু সে জলের দাগ বই নয়। বার্দ্ধক্যের হিমে তুষারীভূত জীবনে যে কটি দাগ পড়ে সহজে তাহা দূর হয় না।

প্রথম প্রথম সে কঙ্কণের পত্র নিয়মিত পাইত, নিয়মিত উত্তর দিত। পত্র এখনো নিয়মিত পায়, কিন্তু উত্তরের কোঠায় বড় বড় ফাঁক পড়িয়া যাইতেছে। কোনো কোনো মুহূর্ত্তে কঙ্কণের স্মৃতি তীব্র রশ্মিতে প্রকাশ পায়, কিন্তু অধিকাংশ অবসর আচ্ছন্ন করিয়া আর একজনের আভাস; কঙ্কণ তাহার চিত্তগগনের এককোণে একটি অত্যুজ্জ্বল নক্ষত্র; বাকি সমস্ত আকাশটা ভরিয়া ভাবী আর এক নক্ষত্রলোকের বিস্তৃত নীহারিকাপুঞ্জ।

সে দিন সে কঙ্কণের চিঠি পাইয়াছিল! বর্ষার শেষে চরচিলমারীতে

জোর ভাঙন লাগিয়াছে, লোকে বলিতেছে, এমন ভাবে চলিলে আগামী বছরে চরের চিহ্নও থাকিবে না। পূজা তো আসিল, বিনয় কবে আসিবে! তাহার আসা বিশেষ আবশ্যক! বাদলের কুলগাছে কুল ধরিয়াছে, গাঁদা এখনো ফোটে নাই। বিনয় উত্তর লিখিবে ভাবিতেছে, এমন সময়ে রূপেন ঘরে প্রবেশ করিল।

—নাঃ, শালারাই সাবুলো দেশটাকে; বলিয়াই সে নিকটের আরাম চৌকিটাতে শুইয়া পড়িল।

—দাও তো একটা চুরুট!

রূপেনের প্রবেশ ও প্রস্থান নিখুঁত নাট্যোচিত! বিনয় চুরুটের পাত্র সরাইয়া দিয়া জিজ্ঞাসা করিল—এখন তো ফুটবল শেষ হয়েছে, তবে আবার কি।

—তুমি তো ফুটবল দেখ্‌ছ, এদিকে যে বাঙালীর দফা শেষ!

—হঠাৎ এমন কি হ'ল।

—আর হল! প্রায় শেষ যে! ঐই বলিয়া সে উদ্বিগ্ন ভাবে উঠিয়া পায়চারি করিতে লাগিল। দীর্ঘ চুলগুলি এক একবার তাহার মুখের উপরে আসিয়া পড়ে, সে হাত দিয়া সরাইয়া দেয়।

—বুঝলে বিনয়, পথের এক মোড় থেকে আর এক মোড় পর্যান্ত যাও, একটা বাঙালীর পান সিগারেটের দোকান পাবে না! আমরা আছি কোথায় হে?

পায়চারি করিতে করিতে দেয়ালে টাঙানো রবীন্দ্রনাথের একখানা ছবির কাছে নিস্তব্ধ ভাবে খানিকটা দাঁড়াইয়া রহিল। তারপরে নিঃশ্বাস ফেলিয়া যেন নিজের মনেই বলিল, নাঃ—'সার্থক জনম আমার জন্মেছি এই দেশে।'

—তারপরে, বুঝলে কিনা হে, গিয়েছিলুম আচার্য্য প্রফুল্লচন্দ্রের

কাছে। তিনি তো দেখেই মারলেন দুই ঘুষি! তারপর বললেন, খা! চেয়ে দেখি বুনসেন বার্ণারে রাঁধা কই মাছের ঝোল! নুনটা কিছু কম হয়েছিল। যাই হোক, আমার কথা শুনে বল্‌লেন, করবি দেশের কাজ? যা উড়িষ্যার বনে, বাসকপাতা চালান দে, বেঙ্গল কেমিক্যালকে দিয়ে কেনাবো। শুন্‌লে হে! আমি চাই পান-বিড়ির দোকান, উনি বলেন বাসকপাতা চালান দে!

এই পর্য্যন্ত বলিয়া সে দৃঢ়ভাবে দাঁড়াইল, ভাবটা যেন আত্মশক্তি ব্যতীত অন্য কোনো পন্থা নাই।

—না! হতাম যদি ডিক্টেটার! প্ল্যান আমার প্রস্তুত।—কথার শেষ অংশটায় কণ্ঠস্বর এমনি প্রত্যয়ে পূর্ণ, যে বিনয় তাহা অবিশ্বাস করিতে পারিল না!

এমন সময় ঝড়ের মত পরমেশ ঘরে ঢুকিল। তাহার কপাল বহিয়া ঝরঝর করিয়া ঘাম পড়িতেছে, মুখ-চোখ রৌদ্রে লাল। সে সবেগে বলিয়া উঠিল,—বাস্ বাস্ হয়ে গিয়েছে, হিমালয় পর্ব্বত আর থাকবে না! মস্কো টু দিল্লী, দিল্লী টু মস্কো!

রূপেন অকালে বাধা পাইয়া ক্ষেপিয়া উঠিল,—দেখো পরমেশ, কাজের সময় গোল করো না!

—ওঃ, তোমার আবার কাজ! সেই পান-বিড়ির দোকান তো!

ইহাদের কার্য্য-তালিকা পরস্পরের নিকট অত্যন্ত পরিচিত! কেবল রমানাথের ভাবখানা সর্ব্বদাই অপূর্ব্ব!

অফিসের দুইটা-তিনটায় টিফিনের ফাঁকে সে একবার করিয়া দেখা দিয়া যায়। আজো সে নিয়মিত সময়ে প্রবেশ করিল! বাহির হইতেই কথোপকথনের কিছু আভাস পাইয়াছিল—কাজেই ভূমিকার প্রয়োজন তাহার ছিল না।

সে অত্যন্ত সন্তর্পণে পকেট হইতে একটুখানি সুপুরি, লবঙ্গ বাহির করিয়া মুখে পূরিয়া বলিল—ওসব এখন রাখো। কোথায় খাঁটি দুধ পাওয়া যায় বল্‌তে পারো? দাম আমি বেশী দিতে রাজি আছি কিন্তু জিনিষটি খাঁটি চাই।

রূপেন-পরমেশের পরহিতৈষিতা রমানাথের আগমনেই যথেষ্ট শীতল হইয়া গিয়াছিল, তার উপরে একেবারে নির্জ্জলা দুধ! উভয়ে মন-মরা হইয়া বসিয়া রহিল। রমানাথ নিজের জয় লক্ষ্য করিয়া অর্দ্ধগুপ্ত একটি হাসি নিক্ষেপ করিল। রমানাথের সেই হাসি!

—বিনয়, তোমার ও চিঠিখানা কার হে! মেয়েলি ছাঁদের লেখা! ওঃ এ বুঝি সেই চরচিলমারী! খুব চরিয়ে নিয়ে বেড়াচ্ছে যাহোক!

এতক্ষণে রূপেন পুনরায় একটা বক্তব্যের সুযোগ পাইল।—মাইরি বিনয়, তোমার কাহিনীটা যেন রূপকথার রাজ্যের; মনে মনে আমিও যেন তাকে দেখছি!

রমানাথ বলিল—সেটা মনেই যেন থাকে! পরমেশের মন তখন দিল্লী-টু-রাশিয়া; কাজেই নিকটের কথাবার্ত্তা বুঝিতে একটু সময় লাগিবার কথা! এইবার ব্যাপার বুঝিতে পারিয়া একেবারে আর্ত্তনাদ করিয়া উঠিল—বেবি, বেবি—

—বেবি নয় হে, বল বাবা! বাবা! তার বাবাকে না ধরলে কিচ্ছু হবে না!

রূপেন—ধরলেও কিছু হবে কি না জানি নে!

বিনয় বলিল—পরমেশবাবু, আপনি তো একজন কম্যুনিষ্ট, আর বেবির বাপও কম্যুনিষ্ট, একবার চেষ্টা করুন না!

পরমেশ লাফাইয়া উঠিয়া পড়িল। রমানাথ বলিল, এত শীগ্‌গির নয় হে, বিশেষ এরকম বেশে গেলে তো বুঝতেই পারছ?

পরমেশ ততক্ষণ দরজার চৌকাঠ পর্য্যন্ত গিয়াছে; সহসা সে ফিরিয়া দাঁড়াইয়া ডান হাতে চৌকাঠ ধরিয়া বাঁ হাত নাড়িয়া বলিতে লাগিল—পৃথিবীর এত ঐশ্বর্য্য নেই যে সকলেই রাজার হালে থাকতে পারে! একজন ধনী হলেই আর একজনকে দরিদ্র হ'তে হবে; সবাই মোটা খেয়ে পরে থাকতে পারে, একটুকুমাত্র সম্ভব!—কথা শেষ হইবার পূর্ব্বেই তার অন্তর্দ্ধান। রমানাথ বলিয়া উঠিল—বাঃ বেশ বলেছে, ছাপার ভুল ছাড়া অন্য কোন ভুল নেই!

রূপেন পুনরায় চরের কাহিনী আরম্ভ করিল। রূপেনকে প্রেমের ব্যাখ্যায় উত্তেজিত হইতে দেখিয়া রমানাথ বলিল—ওহে আমার একটা টিনের টব আছে, সেটা গিয়েছে ফুটো হ'য়ে, কি করে' সারাই বল তো!

—দুৎ, তোমার টব! কেবল এসেছিল একটা ইন্স্পিরেশন, এমন সময়ে টব্। চল্লাম হে বিনয়!—রূপেন উঠিয়া আরশির সম্মুখে গিয়া চুলগুলি ঠিক করিয়া লইয়া প্রস্থান করিল!

এমন জমকালো সভাটাকে এমন অনায়াসে ভাঙিয়া দিয়া গর্ব্বের হাসিতে রমানাথের মুখ ভরিয়া গেল! বিনয়ের ঘরে প্রায়ই এমন কাণ্ড হয়, কাজেই এসব তাহার এক রকম সহ্য হইয়া গিয়াছিল।

—আজ সন্ধ্যা বেলা যাচ্ছ' তো অবিনাশবাবুর বাড়ি! সেখানে দেখা হবে আবার, কি বল!—রমানাথ প্রস্থান করিল।

বিনয় বিকালে বেড়াইয়া ফিরিতেছিল। পথটা ট্রাম বাসে বন্ধ থাকায় একপাশে সে খানিকটা দাঁড়াইয়াছিল। হঠাৎ নিকটে গোলমালে সে একটা আশ্চর্য্য জিনিষ লক্ষ্য করিল। আবর্জ্জনা ফেলিবার একটা 'ডাষ্টবিন'এর কাছে দুইটা ভিখারীতে গোল বাধিয়াছে। দুটা লোকেরই পরিচ্ছদ অতি জীর্ণ! ময়লা ছেঁড়া কোর্ত্তা, আস্তিন দু'টা বহুধা ছিঁড়িয়া বঙ্গোপসাগরে গঙ্গার মোহানার মত বহু খণ্ড

হইয়া গিয়াছে। মাথায় জটা; গলায় এক গোছা কাঠের মালা, পিঠে কাপড়-চোপড়ের ঝুলি; হাতে একটা করিয়া টিনের পাত্র! লোক দুটার মধ্যে কলহের উপক্রম। বিনয় কৌতূহলী হইয়া কাছে গেল। একজন বিনয়কে লক্ষ্য করিয়া বলিয়া উঠিল—দেখুন তো বাবু, বেটার কি আস্পর্দ্ধা! এই কুণ্ডা আমার বাঁধা! ও শালা, এখানে আসে কেন!

ব্যাপারখানা প্রথমে বিনয় বুঝিতে পারে নাই, শেষে যাহা বুঝিল তাহা এই! প্রত্যেক ভিখারীর একটা করিয়া 'ডাষ্টবিন' নিজেদের মধ্যে নির্দ্দিষ্ট আছে। তাহার স্বত্ব-স্বামিত্ব তাহার। অন্যে তাহার ভাগ পায় না। ইহা ব্যবসায়ের সততা! আজ তাহার জমিদারীতে অন্য একজন আক্রমণ করিয়াছে। আক্রমণের কারণ, দুপুর বেলা প্রেসিডেন্সি কলেজের বার্ষিক উদ্বোধন সভা হইয়া গিয়াছে। শহরের গণ্যমান্য সমাজের চূড়ায় অধিষ্ঠিত মহোদয়গণ প্রীতিভোজনান্তে যেসব খাদ্য পাত্রে ফেলিয়া গিয়াছেন, তাহা এই পাত্রটায় নিক্ষিপ্ত হওয়াতে, এই ব্যক্তির জমিদারী পার্শ্ববর্ত্তীর দৃষ্টি আকর্ষণ করিয়াছে। কিন্তু বিনয় ইহার কি মীমাংসা করিবে! কুণ্ডার মালিক মীমাংসার ভার নিজের হাতেই লইল। সে তাহার যষ্টিখানি উঠাইয়া আততায়ীকে তাড়িয়া গেল—তবে রে শালা—তোর—

নৈতিক শক্তি অত্যন্ত বলবান, কিন্তু তাহার সহিত লাঠি থাকিলে উহা একেবারে অব্যর্থ। আততায়ী পলায়ন করিল। বিনয়কে লক্ষ্য করিয়া লোকটা গর্ব্বের হাসি হাসিল।—দেখলে বাবু, পরের জিনিষে শালার লোভ!

এই বলিয়া সে ভাঙা সরা হইতে খাদ্যদ্রব্যের ভুক্তাংশ বাছিয়া একত্র করিতে লাগিল। শিঙাড়া, মালপো, লুচি, কেক, সন্দেশ, প্রভৃতির ভগ্নাংশে পূর্ণ এক স্তূপ হইল।

—হাজার হোক বাবু, বড় লোকের ব্যাপার, অনেক ফেলেছে; বড় লোকের বড় মন। ক্ষিদেও কম, ব্যায়রাম তো লেগেই আছে! তাতেই তো আমরা বাঁচি। ওই শালাকে দিলে কি ফেল্‌ত কিছু! সরাখানাসুদ্ধ গিল্‌তো!

এমন সময় একটি শীর্ণ কুকুর আসিল। বিনয় লোকটির প্রতি দয়াপরবশ হইয়া কুকুরটিকে তাড়াইতে গেল। লোকটি বাধা দিয়া বলিল—

—না, না, ওটাও আমার শরীক। ওটাও এই কুণ্ডার মালিক।

খাদ্যের স্তূপ হইতে এক দিকে কুকুরটি খাইতে লাগিল, অন্য-দিকে লোকটি!

—আবার মজা কি বাবু, জানো, মানুষের চেয়ে কুকুর ভালো! দেখলে সত্যি কিনা? এই বলিয়া সে এক মুঠা খাদ্য দূরে নিক্ষেপ করিল, কুকুরটা ছুটিয়া গিয়া তাহা খাইতেছে, এই অবসরে লোকটি ভালো ভালো সন্দেশ ও কেকের টুকরা মুখে ফেলিয়া দিল!

—দেখলে বাবু, কেমন ফাঁকি দিয়ে ভাল জিনিষগুলো খেলাম! মানুষ হ'লে পারতাম!

কুকুরটা বোধ হয় চালাকি বুঝিতে পারিল; লোকটির কাছে ফিরিয়া আসিয়া শুভ্র উজ্জ্বল দাঁত বাহির করিয়া খাদ্যস্তূপের দিকে ধাইয়া আসিল। লোকটিও ততোধিক হিংস্রদন্ত বাহির করিয়া তাহাকে মুখভঙ্গি করিল।—শালাও শিখে উঠছে!

বিনয় আর দাঁড়াইয়া থাকিতে পারিল না। দ্রুত সে স্থান ত্যাগ করিয়া চলিতে লাগিল। জনতার কোলাহল ভেদ করিয়া তাহার কর্ণে কেবল প্রবেশ করিতে লাগিল সান্ধ্য-সংবাদপত্র বিক্রেতাদের তারস্বর—

—প্রেসিডেন্সি কলেজের প্রীতি-সম্মেলন—এক পয়সা।

—বাংলা দেশে শিক্ষার যুগান্তর—

—বাঙালী জাতির উদ্বোধন—এক পয়সা।

সমাজ, সাহিত্য-শিক্ষায় নবযুগ—

—পদদলিত, বুভুক্ষু জাতির সমস্যা সমাধান—

—কৃষ্টি, বিজ্ঞান, আর্থিক-নবযুগ—এক পয়সা।

হকার বালকদের তীব্রকণ্ঠের এক পয়সা! এক পয়সা! বিনয়ের কেন যেন হঠাৎ মনে হইল এক এক পয়সা মূল্য কিসের, ওই কাগজখানার, না এই সব তালিকাবদ্ধ উন্নতির!

৬

বিনয় তিনচার মাস পরে কলিকাতায় ফিরিয়াছে। পূজার আগে যখন সে দেশে যাইবে বলিয়া জিনিষপত্র বাঁধিয়া প্রস্তুত, তখন জয়পুর হইতে মহীন্দ্রের এক তার। তাহার বিশেষ অসুখ, বিনয়ের উপস্থিতি প্রয়োজন। আকস্মিকতার আর এক আহ্বান! বিনয় জয়পুরে যাত্রা করিল। মহীন্দ্রের অসুখ সারিতে অনেক দিন গেল, তারপর কিছুদিন সে উত্তরভারতের নানাস্থান দেখিয়া বেড়াইল। এমনি ভাবে তিনচার মাস অতিক্রম করিয়া বড়দিনের পর সে কলিকাতায় ফিরিল।

এই কয়মাসে সে একটা ব্যাপার বেশ স্পষ্ট বুঝিতে পারিয়াছে। যে-অলক্ষ্য জ্যোতিষ্কের টানে তাহার ভাবসমুদ্র উদ্বেল হইয়া উঠিতেছে, তাহা চিরপরিচিত পৌর্ণমাসীর চন্দ্র নহে। অতি-অসীম চিত্ত-গগনের

কোন্ কোণে সে আজ অদৃশ্য, কিন্তু হৃৎ-সাগরের এই দুরন্ত জোয়ার এ তো মিথ্যা নহে। একদিন যে গৃহ-দেবতা এই জোয়ারের অধিষ্ঠাত্রী ছিল, তাহার স্থান আজ যে অপরে দখল করিয়াছে, সহসা ইহা বিশ্বাস হয় না। ইহাই জীবনের অষ্টমাশ্চর্য্য! একজনের প্রতি ভালবাসা কেমন করিয়া অতি-অগোচরে অতি-সন্তর্পণে মিলাইয়া গিয়া আর একজন প্রিয়তমের কিরূপে উদয় হয়, এ পরিবর্ত্তন সহসা বোঝা যায় না, কারণ ভালবাসা অবিচলিত থাকে, কেবল নিঃশব্দে ভালবাসার পাত্রের বদল হইতে থাকে। প্রেমে ছেদ পড়িলে মন চঞ্চল হইয়া ওঠে, কিন্তু এই অতি ধীর পরিবর্ত্তনে বিচ্ছেদ তো কোথায়ও নাই। তারপরে একদিন চোখে পড়ে, পুরাতন পাদপীঠে নূতন দেবতার প্রতিষ্ঠা! ভূতপূর্ব্ব প্রণয়ীর প্রতি অবশ্যই একটা টান থাকে, কিন্তু তাহা কর্ত্তব্যের টান। আগুন নিভিয়া গেলে, পড়িয়া থাকে তার ভস্ম। প্রেম সেই আগুন, কর্ত্তব্য সেই ভস্মাবশেষ।

বিনয় যে কঙ্কণকে ভুলিয়াছে, একথা সত্য নহে, কিন্তু আজ তার প্রতি যে টান তাহা কর্ত্তব্যের। সে টানে আগ্রহ আছে, কিন্তু মোহ নাই। মোহহীন প্রেম যদি কোথায়ও থাকে থাকুক, স্বর্গে এবং তন্ত্রে; বিধাতা, তুমি মানুষকে এমন অপূর্ব্ব স্বাদ হইতে বঞ্চিত করিও না।

বিনয় সেদিন দুপুর বেলা অবিনাশবাবুর বাড়িতে গেল। রমানাথ দূর হইতে তাহাকে দেখিয়া পারুলকে আগ্রহভরে ডাকিয়া লইয়া তাহার করকোষ্ঠি বিচারে বসিয়া গেল। বিনয় ঘরে ঢুকিয়া দেখিল দুইজনে নিভৃতে পরস্পর হাত ধরিয়া কি করিতেছে! তাহার মুখ গম্ভীর হইল, রমানাথ এমন সুযোগ ছাড়িবার পাত্র নহে। সে তাহাকে লক্ষ্য করিয়া বলিল,—আর কিছু নয় বিনয়বাবু, এর হাতখানা দেখ্‌ছিলুম।

—বেশ তো।

—এ বিষয়ে আপনার আগ্রহের অভাব তো আগে দেখিনি।

—হাঁ।

পারুল বলিল, বিনয়বাবু. বসুন।

—আচ্ছা, থাক্।

—দেখুন, দেখুন, বিনেয়বাবু, এঁর ভিনাসের স্থানটা লক্ষ্য করবেন্; আপনাকে তো একটু শিখিয়েছিলাম।

—হাঁ দেখ্‌ছি!

—আর মজা দেখেছেন, এই হার্ট-লাইনের কাটাকুটি। অনেকগুলো, তাই না!

—হ'তে পারে!

—ও! বিনয়বাবুর মন বুঝি খারাপ! আপনার সেই চরের, সেই কি চর যেন, সেখানকার সেই তিনি—

—আ! চুপ করুন!

—তা বটে, এত লোকের সম্মুখে, তা বটে। অনেক দিন পরে ফিরলেন, এতদিন বুঝি সেই চরেই বিচরণ করছিলেন!

—না।

—আচ্ছা থাক্, ওসব পরে শুনবো।—রমানাথ পারুলের হাতখানা এত জোরে টিপিয়া ধরিয়াছিল যে তাহা রক্তাভ হইয়া উঠিয়াছিল। বিনয় তাহা লক্ষ্য করিয়া বলিয়া উঠিল—আচ্ছা তাহ'লে উঠি!

রমানাথ একটি চাপা হাসি গোপন করিয়া বলিল—বেশতো। একটু নিরিবিলি না হ'লে আবার হাত দেখা চলে না। কিন্তু পারুলের ধৈর্য্য আর রহিল না, সে বলিল—বসুন বিনয়বাবু, চা খেয়ে যাবেন।

এই বলিয়া সে উঠিয়া প্রস্থান করিল। এইবার রমানাথের অস্ত্রশস্ত্র বাহির করিবার সুযোগ।

—বিনয়বাবু—ওঁর হাত দেখাতে আপনি কিছু মনে করেছেন ?

—জানি না।

—কিন্তু উনি কিছু মনে করেন নি।

—অনেকক্ষণ ধরে' হাত দেখছিলেন বুঝি ?

—কি আশ্চর্য্য, ঠিক ধরেছেন, কিন্তু কি করে বুঝলেন ?

—হাত যে লাল হয়ে উঠেছিল !

—ও ! তা-ও চোখ এড়ায়নি ? আচ্ছা চোখ করেছিলেন বটে !

—তা'তে আর লাভ হ'ল কি !

—কিছু মনে করবেন না বিনয়বাবু, মেয়েদের হাত দেখতে কিছু বেশি সময় লাগে।

ধীরে ধীরে বিনয়ের স্বাভাবিক প্রত্যুৎপন্নমতিত্ব ফিরিয়া আসিতেছিল ; সে বলিল—সেই লোভেই বুঝি হাত দেখা শিখেছেন ?

—শিখতে আর পারলুম কই !

—দেখবেন, রমানাথবাবু, ভাল করে' শিখে ফেলবেন না। ভাল না জানলেই সময় বেশি লাগা স্বাভাবিক।

—তাহ'লে আপনার তো আরো বেশি সময় লাগবার কথা, বিনয়বাবু।

—আমি অপরিচিত মহিলার—

—ওঃ অপরিচিতার হাত আপনি দেখেন না, কিন্তু সেই কঙ্কণের—

—চুপ করুন।

এমন সময়ে উভয়ের চায়ের টেবিলে ডাক পড়িল।

সন্ধ্যা-বেলা বিনয় বাড়ি ফিরিবে, এমন সময়ে পারুল তাহাকে বলিল,—বিনয়বাবু, একটু অপেক্ষা করে' যাবেন। এই বলিয়া সে বিনয়কে লইয়া গিয়া ছাদের উপর বসাইল, বলিল—একটু বসুন, আমি আসছি। বিনয় একা বসিয়া রহিল।

শীতের রাত্রি, আকাশে চাঁদ, গলিতে কোলাহল নাই, শুভ্র জ্যোৎস্না ঝাঁকিয়া আসিয়া ছাদের এক প্রান্তে পড়িয়াছে, আলিসার উপর সারি সারি টবে ফুলের গাছ। একা বিনয় বসিয়া ভাবিতে লাগিল। পারুলের অনুপস্থিতির এই ফাঁকটা কল্পনার মাধুর্য্যে ভরিয়া উঠিল। পারুল কেন তাহাকে একাকী ডাকিয়া আনিল!

এমন সময়ে পারুল ফিরিয়া আসিল।

—আপনাকে অনেকক্ষণ বসিয়ে রাখলুম।

—তাতে কি হয়েছে!

—আজ দুপুরবেলা রমানাথবাবু আপনাকে বড় বিরক্ত করেছেন।

—না, না, এমন কিছু নয়। হঠাৎ রমানাথের প্রতি অদ্ভুত এক কৃতজ্ঞতায় বিনয়ের মন ভরিয়া উঠিল। সে আজ বিরক্ত করিয়াছিল বলিয়াই তো এমন সুযোগ মিলিল।

পারুলকে রেলিঙের ধারে দাঁড়াইতে দেখিয়া বিনয় আসিয়া তাহার পাশে দাঁড়াইল। দুইজনে নীরব। পারুল কি ভাবিতেছিল জানি না—বিনয় পারুলকে লক্ষ্য করিতেছিল।

সে স্নান করিয়া কাঁঠালী রঙের গরদের একখানি শাড়ি পরিয়াছে, লাল তার পাড়। ব্লাউজের গলার কাছের ফাঁক দিয়া সোনার হারটি মাঝে মাঝে জ্যোৎস্নায় ঝলমল করিয়া উঠিতেছে। হাত-কাটা জামার ভিতর হইতে অলৌকিকস্পর্শ কল্পনা-সর্ব্বস্ব সুগোল নিটোল স্নিগ্ধ দু'খানা বাহু নামিয়া পড়িয়া মণিবন্ধে সূক্ষ্ম খানকয়েক চুড়িতে অলঙ্কৃত

হইয়া পাঁচটি কোমল আঙুলে ও দু'খানা তপ্ত রক্ত-করপদ্মে শেষ হইয়া গিয়াছে। কানে দুইটি দুল, মনের সংবাদ সর্ব্বাগ্রে যাহাদের কাছে পৌঁছিতেই নানা তালে তাহারা দুলিয়া উঠে। শ্বেতচন্দন চোখে পড়ে না এমন বর্ণ যে ললাটের, তাহার মাঝখানে একটি ছোট সিঁদুরের টিপ। স্নিগ্ধ দীর্ঘ কেশপাশ আলগোছে জড়ানো, তাহাতে একটি ঘোর রক্তবর্ণ গোলাপ ফুলের কুঁড়ি। আর সে কি কণ্ঠ, বিদ্যুতের বঙ্কিমতা, মৃণালের সরসতা, রজনীগন্ধার শুভ্র স্বচ্ছ অ-করস্পৃশ্যতায় মিশ্রিত।

তাহার ক্ষুদ্র পা দু'খানি দেখা যাইতেছিল না, কিন্তু বিনয়ের মনে হইল, পা দু'টি বেড়িয়া নিশ্চয়ই আলতার একটি করিয়া বেষ্টন আছে; এমন পায়ে আলতা না থাকিয়া পারে না!

—আপনি তো পশ্চিমে গিয়েছিলেন, চাঁদের আলোয় তাজমহল দেখেছেন?

—সে সুযোগ ঘটেনি, কিন্তু সে জন্য আর দুঃখ নেই।

—কেন?

—আজ যা দেখ্‌লাম, চাঁদের আলোয় তাজ তার চেয়ে আর কত সুন্দর হবে!

পারুল কোনো বাধা দিল না, কিন্তু বিনয় নিশ্চয় বুঝিল, এই কথায় পারুল দুঃখিত কিম্বা লজ্জিত হয় নাই।

আবার দুইজনে নীরবে দাঁড়াইয়া রহিল। কেহ মনের কথা বাক্যে প্রকাশ করিতে চেষ্টা করিল না। জীবনে মাঝে মাঝে এমন দৈব মুহূর্ত্ত আসে যখন ভাষার সাহায্য ছাড়াও মানুষ আত্মপ্রকাশ করিতে পারে। পারুল-বিনয়ের আজ সেই রকম একটি চরম লগ্ন।

পারুল একটু সোজাভাবে দাঁড়াইয়া হাত দু'টি ললিতভাবে বাঁকাইয়া

খোঁপার গোলাপ-কুঁড়িটি খুলিয়া লইল। বিনয়ের মনে হইল যুগল বাহুর সেই আন্দোলনটি একগাছা অদৃশ্য পুষ্পমালার মত আকাশে ভাসিতে ভাসিতে দেবলোকের উদ্দেশে চলিয়া গেল।

বিনয় ভাবিয়াছিল ফুলটি পারুল তাহাকে দিবে। কিন্তু তেমন কিছুই ঘটিল না।

পারুল বলিল—চলুন নীচে যাওয়া যাক, রাত অনেক হয়েছে। অকস্মাৎ স্বপ্ন-ভঙ্গের মত বিনয়ের খচ্ করিয়া একটা ব্যথা লাগিল। সে সাহস করিয়া ফুলের কুঁড়িটি চাহিতে পারিল না।

বিনয় যখন বাড়ি ফিরিতে উদ্যত, দরজায় যখন অনেক লোক, পারুল তখন সকলের চোখ এড়াইয়া অত্যন্ত কৌশলে বহুবাঞ্ছিত সেই কুঁড়িটি বিনয়ের হাতের মধ্যে গুঁজিয়া দিল। উপরি-পাওনার মধ্যে সকলের চোখ-এড়ানো সেই রহস্যময় সলজ্জ গোপনীয়তাটি!

বিনয়ের সে রাত্রে ঘুম হইল না। একটি তপ্ত আবেশে রাত কাটিয়া গেল—ভোরের আলো দ্বিগুণ উজ্জ্বল হইয়া দেখা দিল। সে কলেজে গেল না, স্নানাহার কেমন যেন স্বপ্নের মধ্যে করিয়া ফেলিল। নিস্তব্ধ দুপুরে বারান্দায় বসিয়া শীতের রৌদ্রে আকাশ ভরিয়া আকাশ-কুসুম ফুটাইয়া কাটাইয়া দিল। এমন কি সন্ধ্যাবেলা অবিনাশবাবুর বাড়িতেও যাওয়া স্থগিত থাকিল। সত্য কথা বলিতে কি, সেখানে যাইতে তাহার সাহসের অভাব। যে-অলৌকিক রসাবেশ তাহার

মনে তাহার ধর্ম্মই যে ক্ষণভঙ্গুরতা, কি জানি আজ যদি কোন আঘাতে তাহা ভাঙিয়া পড়ে!

বন্ধু-বান্ধবকে সে যথাসম্ভব এড়াইয়া চলে। এই নবলব্ধ অভিজ্ঞতাকে বারংবার মনে মনে জপমালার মত আবর্ত্তন করিতে থাকে। প্রথম মোহ কাটিলে সে বুঝিতে পারিল, এই অভিজ্ঞতার মূলে একটা অপূর্ব্ব অধিকারের স্বাদ সে যে একটা পুরা মানুষ, তাহার যে কিছু আছে, তাহার দায়িত্ব কত বিরাট, তাহার চিন্তার কারণ কত অসামান্য! যাহা সে পাইয়াছে, কেমন করিয়া তাহা রক্ষা করিবে, কি ভাবে তাহার সুখ সাধন করিবে, ইহাই ভাবিয়া তাহার দিন যায়, রাত্রি কাটে।

পারুল তাহার, জগতের আর সকলের হইতে বিশেষ ভাবে পৃথক ভাবে কেবল তাহারই।

পুরুষের সম্বন্ধে নারীর এই ভাবটা তাহার আদিম সংস্কারের সহিত জড়িত। আদিম মানুষ বুকের হাড় ভাঙিয়া নারীকে গড়িয়াছিল; নারী তাহার প্রাণের বস্তু। প্রাণের, কিন্তু, বস্তু! বিধাতা নিজের ভাবে মানুষ গড়িয়াছেন, মানুষ নিজের অভাবে নারীকে গড়িয়াছে। সে বিশেষভাবে পুরুষের। সেইজন্যই সে পুরুষের প্রিয়, কিন্তু পুরুষের সমান নয়। সত্য কথা বলিতে কি নারীতে বস্তুগত অধিকারের ভাব পৌরুষের একটা অঙ্গ। সেই অধিকারের অপূর্ব্ব স্বাদে বিনয় উন্মাদ। এই অদ্ভুত অধিকারের প্রেরণায় সে নিজের মূল্যবান বস্তুগুলি বারংবার যত্নের সহিত দেখিতে লাগিল। সোনার ঘড়িটি, কাশ্মীরি শালখানি, মরক্কো-বাঁধানো পুস্তকের শ্রেণী, দামী ফাউণ্টেন পেনটি। কিন্তু এইতো সব নয়, তাহার আরো কিছু আছে, আরো কিছু, সবচেয়ে মূল্যবান!

কিছুদিন এমন ভাবে যায়। হঠাৎ সে একদিন অবিনাশবাবুর বাড়ি গেল। দুপুর বেলা; ভয় ছিল পাছে পারুলের সঙ্গে দেখা হয়, পারুল বাড়ি নাই; অবিনাশবাবু কলেজে; সর্ব্বেশ্বরী একাকী বঙ্কিম-বাবুর গ্রন্থাবলী পড়িতেছিলেন। বিনয়কে দেখিয়া তিনি আদর করিয়া বসাইলেন। বিনয় কি করিতে গিয়া কি করিয়া ফেলিল; পারুলকে বিবাহ করিবার প্রার্থনা জানাইল। সর্ব্বেশ্বরী চোখ হইতে চশমা খুলিয়া ফেলিয়া কিছুক্ষণ গম্ভীর ভাবে তাহার দিকে তাকাইলেন; বিনয়ের ভয় হইল, বোধ হয় কাজটা ভাল হয় নাই। সর্ব্বেশ্বরী একটু চুপ করিয়া থাকিয়া বলিলেন—একটু বোস বাবা, দুটো পান এনে দি। সর্ব্বেশ্বরী উঠিয়া গেলেন—বিনয় বুঝিল প্রস্তাব মঞ্জুর। বিনয় পান খাইয়া বাড়ী ফিরিল; সর্ব্বেশ্বরী স্বামীর আগমন অপেক্ষায় কেবলি ঘর-বাহির করিয়া এক বাটা পান নিঃশেষ করিয়া ফেলিলেন।

সন্ধ্যাবেলা গৃহিণী স্বয়ং পারুলকে সমস্ত খুলিয়া বলিলেন। একটি পান সাজিয়া পারুলকে দিতে গিয়া কি জানি কি ভাবিয়া সর্ব্বেশ্বরী বলিলেন—থাক কাজ নেই, তোর আবার পান খেলে সয় না। কিন্তু আজ সকলের অভ্যাসেরই ব্যতিক্রম ঘটিতে লাগিল। পারুল নিজেই একটা পান সাজিয়া খাইল। অবিনাশবাবু গৃহিণীকে বলিলেন—নিতাইয়ের যখন থিয়েটারের সখ, ওকে দু'একটা ভাল জরির জামা কিনে দিয়ো। নিতাই আসিয়া পিতাকে ধরিল,—বাবা, আমাকে আবার কলেজে ভর্ত্তি করে' দাও।

পারুলের কি হইল জানি না, কিন্তু সে সারা রাত্রি তোরঙ্গের

কাপড়-চোপড় গুছাইয়া কাটাইয়া দিল। একবার অনেক রাত্রে উঠিয়া গোলাপ গাছগুলিতে জল সেচন করিল, অবশেষে শেষ রাত্রে মম্‌সেন রচিত রোমের ইতিহাস পড়িতে পড়িতে ঘুমাইয়া পড়িল। ঘুমাইয়া স্বপ্নে দেখিল, অমরামতীতুল্য রোম, বিশাল রঙ্গক্ষেত্র, বিরাট প্রেক্ষাগারে দর্শকের আসনশ্রেণী ধাপে ধাপে উত্থিত, মাঝে শ্বেত-পাথরের কারুশোভী সম্রাটের আসন, লরেল-কিরীট স্বয়ং সম্রাট, উদ্‌গ্রীব দর্শকবৃন্দ, সম্মুখে রথের প্রতিযোগিতা! সম্রাটের সঙ্কেত-সম্মতিতে সমগ্র রঙ্গক্ষেত্র সজীব হইয়া উঠিল। রথ ছুটিতেছে; স্বর্ণাভ চাকার আবর্ত্তনে সূর্য্যকিরণ মন্থিত করিয়া, উৎকর্ণ অশ্বের কেশর নিষ্কম্প করিয়া, রথীর আলম্বিত কশাঘাতে বিদ্যুত বর্ষণ করিয়া, শতাশ্বক্ষুরে প্রেক্ষাপ্রাকার শব্দিত করিয়া, রথ ছুটিতেছে। সমস্ত মিলিয়া বর্ণের, শব্দের, গতির একটা ঝঞ্ঝা। এক মুহূর্ত্ত পরে, বিক্ষত রঙ্গভূমি, বিচ্যুত রথচক্র, বিদীর্ণ রথাঙ্গ, বিস্তৃত রঙ্গক্ষেত্র আহতে-নিহতে, দ্বন্দ্বীপ্রতিদ্বন্দ্বীতে একাকার। জয়োল্লাস ও মৃত্যুবিলাপ পরস্পরকে ব্যঙ্গ করিতেছে। সন্তুষ্ট জনতা, সন্তপ্ত সম্রাট।

সংবাদ শুনিয়া সকলেই খুসী হইল। বন্ধু-বান্ধবেরা ভোজের ভাগ অগ্রিম পাইল। বেবি কলিকাতার বাহিরে গিয়াছিল; সে আসিয়া পারুলের ঘরে আরাম-চেয়ারখানার উপরে তনুদেহলতা এলায়িত করিয়া দিয়া সূক্ষ্ম অধরোষ্ঠ ধনুকের মত বাঁকাইয়া বলিল—কন্‌গ্র্যাচু-লেশনস্‌ মিসেস্‌ চৌধুরী! পারুল বুঝিল এইবার তাহার অগ্নিপরীক্ষা সুরু। তীক্ষ্ণ বিদ্রূপের হাসি বিক্ষেপ করিয়া বেবি বলিতে লাগিল—'দাউ টু ব্রুটাস্‌, তবে আর কেন, থ্রী-এস্‌এর মেম্বারশিপ ছেড়ে দাও, এখন তো তুমি বাপ্‌মায়ের ব্যাগ এণ্ড ব্যাগেজ্‌!'

থ্রী-এস্‌ ব্যাপারটা কি একটু খুলিয়া বলা আবশ্যক। সেল্‌ফ-

সিলেক্‌শন সোসাইটি নাম দিয়া কতিপয় আধুনিকতাগ্রস্ত মিস্ একটি সভা করিয়াছেন। এই সভার প্রধান উদ্দেশ্য ইহার সভ্যেরা নিজেদের স্বামী-নির্ব্বাচনের ভার পিতামাতার উপর না রাখিয়া নিজেরাই গ্রহণ করিবেন। এই সভাটাকে সংক্ষেপে বলা হয় থ্রী-এস্।

পারুল বলিল, কেন ভাই, পরমেশবাবুও তো তোকে—

আরাম-চেয়ারখানার হাতলির উপর একটি ক্ষুদ্র আঘাত করিয়া বেবি বলিল—ইনডীড্, আই মাষ্ট্ হ্যাব্ সম্বডি! কিন্তু সে যদি আমার ফাদারের কাছে প্রস্তাব করতে যায়, তবে তাকে,—এই পর্য্যন্ত বলিয়া সে নিকটের ফুলের তোড়া হইতে গোলাপের একটা কুঁড়ি লইয়া সেটা টোকা মারিয়া দূরে নিক্ষেপ করিতে করিতে বলিল—আই শ্যাল নক্ হিম আউট! যাক, আশা করি তুমি থ্রী-এস্এর মেম্বারশিপ ছেড়ে দিচ্ছ! বেবি উঠিয়া পড়িল, দরজা পর্য্যন্ত গিয়া একবার ফিরিয়া দাঁড়াইয়া বলিল—কন্‌গ্র্যাচুলেশনস্ মিসেস্ চৌধুরী!

বেবি চলিয়া গেলে পারুল বিনয়ের প্রস্তাব-ব্যাপারটাকে যেন নূতন ভাবে দেখিতে পাইল। বিনয়কে সে ভালবাসে সত্য; বিবাহ করিতেও সম্মত। কিন্তু বিনয় কেন ও প্রস্তাব তাহাকে না করিয়া মায়ের কাছে করিল! তবে বুঝি বিনয় তাহাকে অপমান করিয়াছে; আর সত্যই তো সে তাহার সঙ্গিনীদের নিকট আজ অপমানিত হইল। বেবি যাহা বলিয়া গেল, তাহা মিথ্যাও নহে, তাহার একলার কথাও নহে।

ক্রমে বিনয়ের উপর তাহার রাগ, একটা বিতৃষ্ণার মত জমিয়া উঠিতে লাগিল। ভালবাসার বিপরীত দিকে না-ভালবাসা নহে—একটা তীব্র বিদ্বেষ। প্রেমের মন্ত্রে যেখানে সিংহদ্বার খুলিল না, শত্রুতার গোলাগুলিবর্ষণে দুর্গপ্রাকার সেখানে ভগ্ন হইবে। বন্ধুরূপে

হউক, শত্রুরূপে হউক, দুর্গে তাহাকে প্রবেশ করিতে না দিয়া উপায় নাই।

বিনয় আসিলে সে আর দেখা করে না, সরিয়া সরিয়া থাকে। মা ভাবেন লজ্জায়, বিনয় ভাবে রোমান্টিকতার অবকাশে কল্পনায় তুলি চালাইবার এই তো সুযোগ। পারুল ভাবে, বিনয়কে দেখিয়া লইব, আমি যে বাপ্‌মায়ের ব্যাগ এণ্ড ব্যাগেজ নই, আমি যে স্বতন্ত্র সত্তা, একটি অখণ্ড নারী, বিনয়কে তাহা ভাল করিয়া বুঝাইয়া দিব। তাহার জন্মের সংস্কার বলে—এ তো ঠিক হইয়াছে, এই তো স্বাভাবিক। তাহার নবজাগ্রত আধুনিকতার বুদ্ধি ও শিক্ষা বলে—ভুল, ভুল, পারুল তুমি যে-সে নও, তুমি ইজাডোরা ডানক্যান্, প্যাবলোবা, ক্লিওপেট্রার সহোদরা! বিনয়কে ইহার প্রতিশোধ দেওয়া চাই।

৮

সদাশঙ্করবাবু একজন নামজাদা কম্যুনিষ্ট। শহরের লোক তাঁহাকে একডাকে চেনে। কলিকাতায় তিনখানি বাড়ি, দেশে প্রকাণ্ড জমিদারি, দুটি লোহার কারখানা, ব্যাঙ্কে নগদ টাকা, কোম্পানীর কাগজ এবং একটি সুন্দরী, শিক্ষিতা, বয়ঃপ্রাপ্তা কন্যা, ফলতঃ একজন বনেদী কম্যুনিষ্টের পক্ষে যাহা আবশ্যক, তাঁহার কোনটারই অভাব ছিল না। দেশের ধন-সাম্যবাদীদের অর্থাৎ যাহাদের ধনে ভাগ ঘটিলে ক্ষতির কোন আশঙ্কা নাই, তাহাদের একমাত্র ভরসা তিনি। ইন্দ্রধনুর দুইপ্রান্ত যেমন দুটি বল্মীকাগ্রের উপর ভর করিয়া দাঁড়াইয়া

থাকে, সকলের বিশ্বাস, কম্যুনিজমের তোরণ তেমনি দুটি লোকের উপর ভর দিয়া ইন্দ্রজাল বিস্তার করিয়া দাঁড়াইয়া আছে ; তাহার এক প্রান্তে মস্কোর লেনিন, অপর প্রান্তে, এই আমাদের ঘরের কাছের বালিগঞ্জের সদাশঙ্করবাবু।

বালিগঞ্জের প্রকাণ্ড তেতলা বাড়িতে তিনি থাকেন। বাড়ির হাতার মধ্যে এক দরজা দিয়া মোটরের প্রবেশ, অন্য দরজায় প্রস্থান ; সম্মুখেই মোটর ঘুরিবার জন্য কাঁকরখচিত অর্দ্ধবৃত্তাকার একটি পথের অর্দ্ধচন্দ্র। শ্বেত-পাথরের সোপান বাহিয়া বারান্দায় উঠিলে বিরাট মৃন্ময় নাক-চ্যাপটা একটি বুদ্ধ মূর্ত্তি ; লোকে বলে মূর্ত্তিটির কাঁচা অবস্থায় সদাশঙ্করবাবুর ছোট ছেলে গুল্‌তি বানাইবার জন্য নাসিকাগ্রভাগ হরণ করাতে, নাকের এই দুর্দ্দশা। তিনি বলেন—উহা নেপালের রাজকারিগরের তৈরী, সেইজন্য নেপালী শিল্পের আদর্শে নাকটি কল্পিত। মূর্ত্তিটির সম্মুখে একটি টেবিলের উপরে কোয়েটা হইতে আনীত লতাপাতা-আঁকা পিতলের একটি প্রকাণ্ড পাত্র—শূন্য ! আজকালকার অধিকাংশ ধনীর বাড়ীর সম্মুখে এইরূপ একটি অর্দ্ধচন্দ্র ( মোটরের পথ ) ও শূন্য পাত্র দৃষ্ট হয়।

বারান্দা পার হইয়া প্রকাণ্ড হল। তাহার চার দেয়ালে চারখানি ছবি, গান্ধী, মুসোলিনি, লেনিন, হিট্‌লার। একেবারে আঁট-ঘাট বাঁধিয়া সদাশঙ্করবাবু বসিয়া আছেন, কোন দিক দিয়া ব্যূহ ভেদ করিবার উপায় রাখেন নাই।

সেদিন সকালে সদাশঙ্করবাবু ও আর একজন ভদ্রলোক বসিয়া কথাবার্ত্তা বলিতেছিলেন। সদাশঙ্করবাবুকে দেখিতে সাধারণ বাঙালীর মত, কেবল তৈলস্পর্শহীন অসংবৃত দীর্ঘ কেশপাশে অরাজকতার একটা আদর্শ শিরোধার্য্য করিয়া রাখিয়াছেন। তিনি বহু বৎসর জার্ম্মানীতে

কাটাইয়াছেন, কিন্তু সে দেশ হইতে কি শিখিয়া আসিয়াছেন, তাহা এ পর্য্যন্ত কেহ জানিতে পায় নাই; তিনিও সযত্নে তাহা গোপন করিয়া রাখিয়াছেন। লোকে বলে জার্ম্মানী নয়, কয়েক বছর তিনি পেশোয়ারে কাটাইয়া আসিয়াছেন; তাহার প্রমাণ বাগানের ওই আখ্‌রোট ও এপ্রিকটের গাছ; সেখান হইতেই ও দুইটির চারা আনীত। দুইজনে এইরূপ কথোপকথন হইতেছিল—জানিয়া রাখা ভাল অপর ব্যক্তির নাম কমরেড।

কমরেড—দেখুন আমার ট্রেনিং হচ্ছে বৈজ্ঞানিক ব্যাপার, এতে আজগুবি কিছু নেই। এ'তে তিনটি অঙ্গকে শিক্ষিত করতে হবে। প্রথম হচ্ছে, চোখ আর মুখ; চোখে এমন একটি ভাব করতে হবে, যা মকরধ্বজের মত, অনুপানভেদে সব জায়গায় চলে। আপনার চোখের ভাব দেখলে—রায়তবাদী ভাববে, আপনি তার জন্যেই সারা-রাত কেঁদেছেন; সাম্যবাদী ভাববে, আপনার টাকাকড়ি কালই তাকে দিয়ে ঝুলি ঘাড়ে করবেন; তাঁত-বাদী ভাববে আপনি চাষা। বুঝলেন কিনা?

সদাশঙ্করবাবু—আর মুখের কাজ কি?

কমরেড—এমন ভাবে কথা বলবেন যাতে দরকার হ'লে তার অনেক অর্থ হয়, অর্থাৎ কিনা, কোনই অর্থ হয় না।

সদাশঙ্কর—বুঝলাম, কথাটা একটু ভেবে বলতে হবে—

কমরেড অসহিষ্ণু হইয়া বলিল—কিছু মাত্র না, কিছু মাত্র না, যা খুসি বলে ফেলবেন, বেগতিক দেখলে একজন উকীল লাগিয়ে দেবেন।

সদাশঙ্কর—আর কোন্ অঙ্গ?

কমরেড্—পায়ের শিক্ষা চাই। এমন ভাবে এগোবেন যাতে সময় মত পেছোনো যায়। নবাবের দরবারে আগে লোকে কুর্নিশ করে'

ঢুকত—দুই পা এগোতো এক পা পিছোতো! আপনি কিন্তু দুই পা এগোবেন, তিন পা পিছোবেন—

সদাশঙ্কর—তা হলে যে ক্রমে পিছিয়েই যাব!

কমরেড—যাবেনই তো! নইলে কি এগিয়ে মারা পড়বেন! আচ্ছা আজ তা হ'লে উঠি, আমাকে একবার সাহেবপাড়ায় যেতে হবে।

—কেন বলুন তো?

—ট্রেনিং দিতে।

—আপনি তো শুধু দেশীয়দের ট্রেনিং দেন!

—কে বল্লে? দেশী বিদেশী যারা আমাকে ডাকে, তাদের কাছেই যাই। দেখছেন, এক সঙ্গে উপরি উপরি আমি তিনটে পোষাক পরে আছি।

এই বলিয়া এক একটা করিয়া পোষাক তুলিয়া তিন রকমের তিনটি পোষাক দেখাইল।—দেখলেন, উপরেরটা খদ্দর, দেশী নেতাদের জন্য; তার নীচে হাফ প্যাণ্ট, সাহেবদের জন্য; আর সব নীচে কুস্তির পোষাক—ওটা ছাত্রদের জন্য। আজকাল বক্তৃতার দিন গেছে কিনা, সভাতেও হাতের ব্যবহার চলে, তাদের মুষ্টিযুদ্ধ শিক্ষা দিতে হয়!

সদাশঙ্কর—ভাল কথা মনে করিয়ে দিয়েছেন, ছাত্রদের আমার দলে না টানলে তো উপায় নাই।

কমরেড্—দেখুন পুরাণে বলে শনির দৃষ্টিতে গণেশের মাথা ভস্ম হয়ে গিয়ে হাতীর মাথা বসাতে হয়েছিল। সংবাদপত্রের কৃপায় ছাত্রদের সেই দশা হয়েছে। হাতীর মাথার সুবিধে ওটা আকারে বৃহৎ হওয়াতে ভিতরে যে কিছু নেই হঠাৎ এ সন্দেহ হয় না। আপনি কিছু ভাববেন না, আমি সব ঠিক করে দেব। এই বলিয়া লোকটি

উঠিয়া চার দেয়ালের চার দেবতাকে নমস্কার ঠুকিয়া চলিয়া গেল। বলা বাহুল্য চতুর্দ্দেয়ালে এই চার চিত্রের আবির্ভাব এই শিক্ষাগুরুর পরামর্শে।

এমন সময় একদল ছাত্র গৃহে প্রবেশ করিল। এই জাতীয় যাচক-উপযাচক প্রায়ই তাঁহার গৃহে আসে, কাজেই সদাশঙ্করবাবু কিছুমাত্র বিস্মিত না হইয়া জিজ্ঞাসা করিলেন, তোমরা কে?

—আজ্ঞে আমরা ছাত্র।

—কি চাও?

—আমরা পাড়ায় একটা অতিথিশালা করেছি, তার জন্য কিছু চাঁদা।

—এই ছবিখানা কার চেন? চিত্রখানার ইতিহাস একটু জানা আবশ্যক। সদাশঙ্করবাবুর মাথার কাছে শ্মশ্রুমান্ একটি বিদেশী পুরুষের ছবি আছে; এই একটি ছবি দ্বারা তিনি বহু কাজ চালাইয়া থাকেন। (এ ছবিখানা কমরেডের পরামর্শে নহে, তাঁহার নিজের আবিষ্কার।)

ছাত্রেরা বলিল—আজ্ঞে না।

—কম্যুনিজমের স্রষ্টা কে?

—জহরলাল নেহেরু।

—না, কার্ল মার্কস।

—কোন্ জেলায় তাঁর বাড়ি?

—জার্ম্মানীতে। তাঁর বই পড়ে দেখো তিনি ওসব করতে নিষেধ করেছেন।—আমি কম্যুনিষ্ট। ছাত্রদল বিদায় লইল।

এমন সময় দ্বিতীয় দল ছাত্র প্রবেশ করিল।

—কি চাও?

—আজ্ঞে কুস্তির আখড়া করেছি, কিছু চাঁদা।

—এই ছবিখানা কার চেন? (সেই ছবি)

—আজ্ঞে না।

—টলষ্টয়ের নাম শুনেছ? তিনি বলেছেন বাহুবলে কিছু হবে না—আমি তাঁর শিষ্য। নিরুপায় ছাত্ররা চলিয়া গেল।

তাহারা যাইতেই তৃতীয় দল ছাত্রের প্রবেশ।

—কি চাও?

—আজ্ঞে আমরা একটা দাতব্য চিকিৎসালয় করেছি।

—বেশ।

—আপনি নিজের সব সম্পত্তি দেশের জন্য দেবেন বলেছেন—আমরা···

—কিন্তু দেশ কোথায়? তুমি কি দেশ, তুমি দেশ, তুমি দেশ?

—আমরা সবাই মিলে।

—তোমরা এই তিনজনে দেশ। দেশকে আনো এখনি দিচ্ছি। আর বিশেষ—আচ্ছা এই ছবিখানি কার চেন? (সেই ছবি)

—আজ্ঞে না।

—বার্ণাড শ'র নাম শুনেছ?

—আজ্ঞে তিনি বাংলার লাট ছিলেন।

—না তিনি রোনাল্ডশ। ইনি ইংলণ্ডের একজন ডাক্তার। 'দি ডক্টর্‌স্ ডাইলেমা' বলে একখানা ডাক্তারি বই লিখেছেন, তাতে প্রমাণ করেছেন, ঔষধে রোগ সারে না। এখন যেতে পার।

ছাত্রেরা গেলে সদাশঙ্করবাবু স্নানের জন্য উঠিতে যাইতেছেন, এমন সময়ে পরমেশ সবেগে প্রবেশ করিয়াই মস্কোমার্কা একটা অভি-

বাদন করিয়া দাঁড়াইল। তাহার লাল প্যাণ্ট, লাল কোট, লাল জুতা এবং লাল মোজা। মাথার চুল কটা হইয়াছে, শীঘ্রই তাহাও 'লাল হো যায় গা'। সে মুহূর্ত্তমাত্র বিলম্ব কিংবা ইতস্ততঃ না করিয়া বলিয়া গেল—আপনিও কম্যুনিষ্ট আমিও কম্যুনিষ্ট, আমি আপনার মেয়েকে বিয়ে করবো।

সদাশঙ্করবাবুর মত লোকও অবাক্! ইতঃপূর্ব্বে যাহারা চাঁদা চাহিতে আসিয়াছিল তাহাদেরও কিছু দ্বিধা ছিল, কিন্তু ইনি সে সবের অনেক উর্দ্ধে।

সদাশঙ্করবাবু জিজ্ঞাসা করিলেন—তোমার কখানা বাড়ি?

পরমেশ সগর্ব্বে উত্তর দিল—একখানাও নয়।

—নগদ টাকা?

—এক পয়সাও নয়। পরমেশ নিজের উত্তরে নিজেই গৌরব বোধ করিতেছিল। আদর্শকে সে প্রায় ধরধর করিয়া ফেলিয়াছে।

—জমি জমা?

—এক ছটাকও না।

—তবে তোমার কি আছে?

—কেউ না, কিছু না।

—তবে?

—কেবল আমি আছি, আপনি আছেন, আর আছেন ওই লেনিন। এই বলিয়া সে লেনিনের ছবিখানা দেখাইয়া খানিকটা কবিতা আবৃত্তি করিয়া গেল।

Lenin thou shouldst be living at this hour
India hath need of thee! She is a fen
Of Private Property! Factory, Bank and Pen,

Corporation, the clique of office and bower
Have forfeited the pre-historic Indian dower
Of lawless happiness ! we are selfish men ;
Oh, raise us up, return to us again ;
And give us strikers, voting, daughters, power !

কবিতাতেও সদাশঙ্করবাবুর বিশেষ পরিবর্ত্তন হইল বলিয়া মনে হইল না। তিনি বলিলেন—এখন যেতে পার।

—কিন্তু মেয়ে ?

—আমার কাছেই থাকবে।

—বিয়ে।

—সেটা অন্যত্র দেখ।

পরমেশ স্তম্ভিত হইয়া গেল। বিস্ময় ভাঙিলে চীৎকার করিয়া উঠিল—Lenin, Lenin thou shouldst be living at this hour. সে ক্রমাগত চীৎকার করিতে লাগিল—জাহান্নমে যাক্ কম্যুনিজম্, আমি মডারেট হ'ব ! মাথায় তেল দেব, পোষাকের লাল রঙ ধুয়ে ফেলব, মনে রাখবেন এখনো পাকা রঙ করিনি ! গোল্লায় যাক্ রাশিয়া, বেঁচে থাক্ ইংলণ্ড। ডাউন, ডাউন উইথ কম্যুনিজম্ ; আপ, আপ, ইম্পীরিয়ালিজম !—সে ছুটিয়া বাহিরে যাইতে যাইতে বলিল—England with all thy faults I love thee still ! আহা-হা, বেবি, বেবি !

৯

বিনয়ের পক্ষে পারুল ক্রমে দুরূহ হইয়া উঠিতে লাগিল। সে যথাসম্ভব বিনয়কে এড়াইয়া চলে। বিনয় আসিলে সে দেখা করে না,

চায়ের টেবিল হইতে কাজের ছুতা করিয়া উঠিয়া যায়। অবিনাশবাবু পুরুষ, তাঁহার এসব বিষয়ে সূক্ষ্ম দৃষ্টি কম, তিনি অত লক্ষ্য করিতেন না। সর্ব্বেশ্বরী স্ত্রীলোক, তাঁহার সূক্ষ্ম দৃষ্টি অত্যধিক, তিনি ইহাকে কুমারী-সুলভ লজ্জা ভাবিয়া গৌরব বোধ করিতেন। কিন্তু সবচেয়ে বিপদ হইল বিনয়ের। বিবাহের প্রস্তাবের আগে পারুল কারণে অকারণে বিনয়কে ডাকিয়া লইয়া গল্প করিত, এখন আর সে সুযোগ মিলে না। ব্যাপার দেখিয়া বিনয়ও ক্রমে গম্ভীর হইতে লাগিল—তাহার মুখের উপর যেন একটা অনুতাপের ছায়া পড়িল। পারুল ইহা লক্ষ্য করিল, এবং আশ্চর্য্য এই যে ইহাতে দুঃখিত হইবার পরিবর্ত্তে সে কেমন যেন একটা গর্ব্ব বোধ করিতে লাগিল।

পারুল সারাদিন একাকী বসিয়া ভাবে সে বিনয়কে জব্দ করিবে। এক একবার তাহার সন্দেহ হয়, তবে কি সত্যই সে বিনয়কে ভালবাসে না। এই চিন্তার ছায়াপাত মাত্রে তাহার অন্তরতম আদিম নারী বিদ্রোহ করিয়া ওঠে, বিনয়কে ছাড়া তার গতি নাই। কিন্তু পর মুহূর্ত্তেই তাহার অস্তিত্বের উপরিতলের আধুনিক শিক্ষার আবরণ কর্কশ কণ্ঠে বলিতে থাকে, মনে রাখিও পারুল, তুমি পিতামাতার অস্থাবর সম্পত্তি নও। তাহারা যাহাকে ইচ্ছা তোমাকে দান করিতে পারেন না; তোমার একটা স্বতন্ত্র সত্তা আছে, অস্তিত্ব আছে, স্বাধীনতার অধিকার আছে।

পারুলের দিন এই দ্বন্দ্বে কাটে। কিন্তু হায়, ইচ্ছা থাকিলেও নারীর সুযোগ কত অল্প। সে নিশ্চিত জানে, বিনয় ইচ্ছা করিলেই তাহাকে যে-কোনো সুযোগে ধূলায় লুটাইয়া দিয়া সগর্ব্বে চলিয়া যাইতে পারে; তাহার সুযোগের অবধি নাই। কিন্তু পারুল আজ কয়েকদিন ধরিয়া ভাবিয়াও সামান্য এমন একটা ছুতা পাইল না, বিনয়কে যাহাতে একটু জব্দ করিতে পারে।

অবশেষে সে-সুযোগ বিনয়ের নিকট হইতেই আসিল। সেদিন পারুল বিনয়কে দেখিয়া সরিয়া পড়িতেছিল, কিন্তু বিনয় ছাড়িল না। বিনয় বলিল—পারুল কাল সিনেমায় যাবে? একটা ভাল ফিল্ম আছে। পারুল ভাবিবার সময় পাইল না, বলিল—যাব।

—তবে তুমি তৈরী হ'য়ে থেক। আমি সাড়ে পাঁচটায় আস্‌ব। বাড়ীতে থেক যেন, আমার শরীর ভাল নয়, কিন্তু ফিল্মটা এখন না দেখলে আর দেখা হবে না, বুঝলে?

—আচ্ছা।

পারুল বিনয়কে আর বেশি অবসর না দিয়া ঘরে গিয়া প্রবেশ করিল। বিনয়ের উপর এত বিদ্বেষের পরে সে যে কেমন করিয়া এই প্রস্তাবে বিনা দ্বিধায় সম্মত হইল, ইহা ভাবিয়া সে নিজেই বিস্মিত হইয়া গেল। সে বুঝিল না, এই সম্মতি তাহার স্বভাবনিহিত আদিম নারীর ইঙ্গিতে। কিন্তু তাহার পরাজয়ের এই সুযোগটাকে বিজয়স্তম্ভে পরিণত করিবার জন্য তাহার আধুনিক শিক্ষাদীক্ষা উঠিয়া পড়িয়া লাগিয়া গেল।

সে ভাবিতে লাগিল, ভালই হইয়াছে, একটা সুযোগ যখন মিলিয়াছে, ইহাকে এমন ভাবে ব্যবহার করা চাই, যাহাতে বিনয়ের উচিত শিক্ষা হইয়া যায়। বিনয় অনুতপ্ত হউক, বিবাহের প্রস্তাব নূতন করিয়া তাহার কাছে করুক, তারপরে দেখা যাইবে। সে ভাবিল, বিনয়ের মনে ঈর্ষ্যা জাগাইয়া দেখাইতে হইবে, পারুল পিতা-মাতার সম্পত্তি নহে, সে তাহার নিজের স্বাধীন ইচ্ছার অধীন। তাহার মাথায় এক বুদ্ধি আসিল; পরমেশকে তাহার সহিত যথাসম্ভব শীঘ্র দেখা করিতে অনুরোধ করিয়া একখানা চিঠি লিখিল।

চিঠি পাঠাইয়া দিয়া সে নিজের ঘরে আসিয়া বসিল। এতদিন

পরে সে মনে একটু শান্তি পাইল; এমন কি, তখন আর বিনয়ের চিন্তাও তাহার নিকট অপ্রিয় মনে হইল না। পারুল দেরাজ ঘাঁটিতে ঘাঁটিতে হঠাৎ বিনয়ের একখানা ছবি বাহির করিয়া ফেলিল। এ ছবিখানা বিনয়ের উপহার। বিবাহের প্রস্তাবের পরে সে এ ছবি আর দেখে নাই, কিন্তু তাহার পূর্ব্বে কত অবসর সময় না এই ছবির সাহচর্য্য করিয়া কাটিয়াছে।

আজ সে আবার ছবিখানা তুলিয়া ধরিল। ছবিখানার প্রতি সে কেমন একটা হৃদ্যতার ভাব অনুভব করিল। কত দিন সে ইহাকে অবজ্ঞা করিয়া ফেলিয়া রাখিয়াছে। ছবিখানা তুলিয়া ধরিয়া তাহার উপরে সে একটা চুম্বন করিল। কিন্তু বিনয়কে সে উচিত শিক্ষা না দিয়া ছাড়িবে না। ছবিখানাকে সে বুকের মধ্যে লুকাইয়া রাখিল; কাল বিনয়ের সঙ্গে তাহার একবার বোঝাপড়া হইবে; তারপরে নূতন করিয়া নূতন ভিত্তিতে দুই জনের মিলন। একবার চকিতের মত মনে হইল, বিনয় যদি তাহাকে আর গ্রহণ না করে। পারুল ছবিখানা বাহির করিয়া দেখিল সেমুখে অবিশ্বাসের সন্দেহের কোনো কারণ নাই। ছবিটা বুকের মধ্যে স্থাপন করিয়া সে বাহিরে আসিল। অনেকদিন পরে সে আজ হাসিয়া মায়ের সঙ্গে আলাপ করিল। সর্ব্বেশ্বরী নিশ্চিন্ত হইলেন, ভাবিলেন, বিনয়ের সঙ্গে তাহার একটা প্রণয়-কলহ চলিতেছিল, তাহা মিটিয়া গিয়াছে। পারুল কারণে অকারণে উৎফুল্ল হইয়া ঘুরিতে লাগিল, এমন সময় খবর আসিল পরমেশ আসিয়াছে।

পরদিন বিনয় বিকালে সাড়ে পাঁচটার সময় পারুলদের বাড়ীতে গিয়া পৌঁছিল। সে একেবারে সোজা পারুলের ঘরে গেল। ঘর খালি। পারুল বোধহয় সাজ-গোজ করিয়া লইতেছে এই ভাবিয়া সে বসিয়া রহিল। এমন সময়ে পুরাতন চাকর রামভকত বিনয়কে দেখিয়া বলিল—বাবু, আজ আপনাকে একটু বসতে হবে।

—কেন রে ?

—দিদিমণি বাইরে গেছেন।

—কোথায় ?

—বায়স্কোপ দেখতে।

বিনয় বুঝিল রামভকতের ভুল হইতেছে। সে বলিল—যাবার কথা আছে বটে, আমার সঙ্গে যাবে, তুমি তাঁকে গিয়ে বল।

রামভকত বুঝিল, বিনয় ভুল করিতেছে। সে বলিল, তিনি আধঘণ্টা হ'ল গেছেন, আমি নিজে তাঁকে পৌঁছে দিয়ে এলাম।

—বলিস্ কিরে ? একা ?

—না, সঙ্গে পরমেশ বাবু আছেন। বিনয়ের পায়ের তলা হইতে মাটী যেন সরিয়া যাইতে লাগিল। সে প্রাণপণে চেষ্টা করিতে লাগিল, এই চাকরটার সম্মুখে যেন তাহার মুখের কোনো পরিবর্ত্তন না ঘটে।

—কোন্ সিনেমাতে ?

—পিকচার প্যালেস। আপনি উঠছেন কেন, বসুন।

—না, আর একদিন আসব। বিনয় উঠিয়া পড়িল। তাহার পা কাঁপিতেছিল, গলা শুকাইয়া গিয়াছিল, বুকের ভিতর হইতে বেদনার একটা শূল যেন উপরের দিকে ঠেলিয়া উঠিতে লাগিল। বাড়ি হইতে বাহির হইয়া সে সিনেমার দিকে উড়িয়া চলিল।

সিনেমার 'শো' অনেকক্ষণ আরম্ভ হইয়া গিয়াছে, বিনয় একখান টিকিট করিয়া ঢুকিয়া পড়িল। ছবি দেখিবার লোভ তাহার ছিলনা, সে অন্ধকারে প্রাণপণবলে পারুল পরমেশকে দেখিতে চেষ্টা করিতেছিল। কাছাকাছি কোথাও তাহারা নাই। নিশ্চয় উপরের বেশী মূল্যের আসনে বসিয়াছে। বিনয় চেয়ার ছাড়িয়া উঠিয়া উপরের দিকে লক্ষ্য করিতে লাগিল। পিছন হইতে একজন বলিয়া উঠিল—সাম্‌নে দেখুন মশায়, উপরে নয়। এমন সময়ে চট্ করিয়া আলো জ্বলিয়া উঠিল—ইণ্টারভ্যাল।

বিনয় চাহিয়া দেখিল, উপরে অধিক মূল্যের দুইটি আসনে পাশাপাশি পারুল ও পরমেশ। তাহার মাথা ঘুরিতেছিল, গা কাঁপিতেছিল, চারিদিকের শব্দ, দৃশ্য সব মরীচিকা বলিয়া মনে হইতেছিল। নিজের উপরে তাহার কেমন যেন করুণার ভাবের উদয় হইল। সে চেয়ারটায় বসিয়া পড়িল। সে কি করিবে, এখানে বসিয়া থাকিলে কোনো ফল নাই। বাহির হইয়া যাওয়া ভাল। কিন্তু বাহির হইতেও পারিতেছিল না। কেমন যেন একটা ভীতিমিশ্রিত আনন্দের ভাব সে অনুভব করিতে লাগিল। এই দৃশ্যটা সে দেখিতেও পারিতেছিল না আবার ছাড়িয়াও উঠিয়া যাইতে মন সরিতেছিল না। অবশেষে একটা শুষ্ক হাসির রেখা তাহার মুখে কুঞ্চিত হইয়া উঠিল। পারুল ও পরমেশ অত্যন্ত আত্মীয়তা প্রকাশ করিয়া আলাপ করিতেছে। পরমেশের হাতখানা

পারুলের চেয়ারের পিঠদানীর উপরে। পারুল পরমেশের দিকে ফিরিয়া বসিয়াছে।

পারুল কেমন যেন উন্মনা হইয়া ছিল। পরমেশ মানুষের মনের এই সব সূক্ষ্ম অনুভূতির কোনো খবর রাখে না সে যে অনাত্মীয় যুবতীর সঙ্গে সিনেমায় আসিতে পারিয়াছে এই আনন্দেই মগ্ন। কতক্ষণে সে বাসায় ফিরিয়া বন্ধুবান্ধবকে এই আশ্চর্য্য কাহিনী বলিয়া অবাক করিয়া দিবে তাহাই ভাবিতেছিল। পারুলের দৃষ্টি ছিল সিনেমার প্রেক্ষাগৃহে। সে নিশ্চয় জানিত বিনয় তাহাদিগকে সন্ধান করিয়া এখানে আসিবে। পাছে বিনয় তাহার সন্ধান না পায়, সেই জন্যই অনাবশ্যক হইলেও রামভকতকে সঙ্গে আনিয়াছিল। রামভকত খবরটা নিঃসন্দেহে বিনয়কে দিয়াছে।

পারুল নীচের দিকে তাকাইয়া সন্ধান করিতে করিতে বিনয়কে দেখিতে পাইল। বিনয় তাহাদের দিকেই চাহিয়া আছে। পারুল বুঝিল বিনয় তাহাদিগকে নিশ্চয় দেখিয়াছে। এতক্ষণে তাহার মুখে একটা হাসির রেখা ফুটিল। পারুল দেখিল বিনয় একবার উঠিতেছে, একবার বসিতেছে, ছটফট করিতেছে। কেমন অহঙ্কারে পারুলের মন পূর্ণ হইয়া উঠিল। দেখ বিনয়, আমি পিতামাতার সম্পত্তি নই বিবাহের প্রস্তাব মাত্রেই তোমার সম্পত্তি হইয়া যাই নাই, স্বাধীন ব্যবহারের বলে আমি যেখানে খুসী যাহার সহিত খুসী আসিয়াছি।

বিনয়ের মত পারুলও তাহাকে না দেখিয়া পারিতেছিল না, বিনয়ের মুখে চোখে অসহায় ঈর্ষ্যার ভাব ফুটিয়া উঠিয়াছিল। পারুল একান্ত তৃপ্ত ভাবে তাহাই দেখিতে লাগিল। আবার আলো চট্ করিয়া নিভিয়া গেল। পারুল দেখিল অস্পষ্ট একটা মূর্ত্তি বাহির হইয়া

যাইতেছে। বিনয় চলিয়া যাইতেই পারুলের ছবি দেখিবার সখ চলিয়া গেল। পরমেশ একাগ্রচিত্তে ছবি দেখিতেছিল। একটা হাসির দৃশ্য ছিল। পরমেশ হাসিতে হসিতে পারুলকে বলিল—দেখুন, দেখুন কি মজা!

পারুল হাসিতে চেষ্টা করিল, কিন্তু বুঝিল, তাহার দুই চক্ষু জলে ভরিয়া উঠিতেছে। জগৎ-বিখ্যাত বিদূষক চার্লি চ্যাপলিনের কৌতুক অভিনয়ে, যখন প্রেক্ষাগৃহ অজস্র হাস্যে প্রতিধ্বনিত, একাকী পারুলের দুই গাল বাহিয়া তখন অশ্রুর নির্ঝর ছুটিয়াছে। বিপদের কোনো চিত্র থাকিলে তাহার হয়তো এমন দশা ঘটিত না কিন্তু কৌতুক-নাট্যে সকলের আনন্দের সহিত তাহার নিরানন্দ এমনি পৃথক ভাবে তাহার নিকট দেখা দিল, সে বুঝিতে পারিল, অত বড় ওই প্রেক্ষাগৃহে, সে নিতান্ত অসহায়, একাকী, একেবারে নিঃসঙ্গ। পাশের ওই পরমেশ বাবু তিনিও কতদূরে। তাঁহার হাসির সঙ্গে পারুলের নীরব অদৃশ্য অশ্রুর কোথায় যোগ!

## ১১

বিনয় বাহিরে আসিয়া দাঁড়াইল। অত্যন্ত পরিচিত পথ, সেই পথের জনতা, একেবারে মরুদৃশ্যের মত বোধ হইতে লাগিল। মুমূর্ষুর কাছে সংসারের আয়োজনের মত তাহার নিকটে এত বড় কলিকাতা শহর একান্ত অর্থহীন বলিয়া বোধ হইল। সে কোনরকমে বাসায় ফিরিয়া আসিয়া তাহার ঘরটিতে প্রবেশ করিয়া দরজা বন্ধ করিয়া দিল।

এতক্ষণে নিরিবিলি একটু ভাবিবার অবসর তাহার জুটিল। এখন তাহার কর্ত্তব্য কি। পরিচিত পথে নিশ্চিন্ত ভাবে চলিতে চলিতে সে যেন অদৃষ্টপূর্ব্ব একটা সুগভীর খাদের সম্মুখে আসিয়া হাজির হইয়াছে। পিছনে ফিরিয়া দেখে সেদিকের পথও রুদ্ধ করিয়া আর একটা গভীর শূন্যতা। কোন দিকে আর এক পা অগ্রসর হইবার উপায় নাই।

চরচিলমারীর বিচ্ছেদ এমন দুঃসহ হইয়া দেখা দেয় নাই, কারণ তাহা ক্রমশঃ শিথিল হইতে হইতে একদিন ছিন্ন হইয়াছিল। আর এ যেন পূর্ণ তানের মুখে গানের অকস্মাৎ সমাপ্তি।

সে আরাম-চেয়ার খানাতে নির্জ্জীবের মত পড়িয়া রহিল। অবশেষে পরমেশের সঙ্গে! কই সে আগে তো কিছু লক্ষ্য করে নাই। অবশ্য পারুল তাহাকে ইদানীং এড়াইয়া চলিত। কিন্তু তাহার অর্থ কি এত ভীষণ!…পারুল ও পরমেশ অত্যন্ত বেশী ঘনিষ্ঠ ভাবে বসিয়াছিল। পরমেশের হাতখানা পারুলের চেয়ারের হাতলের উপর ছিল। আর তাহার শাড়ির আঁচলখানা সরিয়া আসিয়া…নীচের অংশটা রেলিঙের দ্বারা অবরুদ্ধ ছিল…ভাল করিয়া দেখা যায় নাই। তবে কি সর্ব্ব মিথ্যা! সেদিনের সেই জ্যোৎস্নায় অভিষেক, আর দ্বারপ্রান্তে জনতার চক্ষু-এড়ানো সেই সলজ্জ গোলাপ ফুলের কুঁড়িটি, সমস্তই!

সে নাটক নভেলে পড়িয়াছিল, মনের এইরূপ অবস্থায় ভীষণ ঈর্ষ্যা ও প্রতিহিংসার ভাব জাগে। কিন্তু সে তেমন কিছু অনুভব করিতে পারিলনা! কেবল একটা গভীর নৈরাশ্য, নিদারুন একটা ক্লান্তি। তাহার নবীন হৃদয়ের স্নেহ প্রেম আশা আকাঙ্ক্ষা অকাতরে ঢালিয়া দিয়া যে সৌন্দর্য্যলোক সে সৃষ্টি করিতেছিল, অকস্মাৎ

তাহা ভূমিকম্পে ধ্বংস হইয়া গেল। এই অমর ক্ষতির অঙ্কটা একটা গভীর অন্ধকারের রূপে তাহার চারিদিকে চাপিয়া ধরিল!

এখন কি তাহার কর্ত্তব্য? কলিকাতা সহর, কলেজের পড়াশুনা, বন্ধুবান্ধব সব অমূলক; সমস্ত মিথ্যা! কিছুক্ষণের জন্য তাহার মন হইতে সমস্ত ক্ষোভ দুঃখ যেন চলিয়া গেল। একটা গভীর প্রশান্ত বিষাদে তাহার মন আচ্ছন্ন করিয়া দিল। তাহার মনে পড়িল, রাজসাহীতে তাহার পড়িবার ঘরের দেয়ালে সন্ধ্যাবেলা একটা টিকৃটিকি পোকা শিকার করিয়া খাইত। তাহাকে বিরক্ত করিবার জন্য বিনয় কাঠির আগায় একটা পোকা বাঁধিয়া খেলাইত—টিকৃটিকিটা ছুটাছুটি করিয়া মরিত। আর মনে পড়িল, খুব বাল্যকালে সে একদিন একটা কুকুরকে আঘাত করিয়াছিল। কুকুরটা আর্ত্তনাদ করিয়া ছুটিয়া পলাইয়াছিল। সে আজ অনেক দিনের কথা, অতি তুচ্ছ, বিনয় তাহা ভুলিয়াই গিয়াছিল। কিন্তু আজ সেই আহত আর্ত্ত কুকুরটার খঞ্জ গতি অতি প্রত্যক্ষভাবে মনে জাগিয়া উঠিল। তবে কি জীবনে এই অতি তুচ্ছ ঘটনাগুলিই সত্য। এই নগণ্য স্মৃতিগুলি বাড়ীর পুরাতন বিশ্বস্ত ভৃত্যের মত উৎসবের দিনের সমারোহে একান্তে অপেক্ষা করে, কেহ তাহাদের সন্ধান করে না কিন্তু দুঃখের দুর্দ্দিনে দীপ-নির্ব্বাপিত শোকান্ধকারের প্রদোষে তাহারা একে একে আসিয়া হাজির হয়—উৎসবের বন্ধুরা যখন অন্য উৎসবের অনুসন্ধানে অন্যত্র ব্যস্ত। হয় তো তাই, কিন্তু তাহাই বা কে নিশ্চয় করিয়া বলিয়া দিবে।

হঠাৎ ঘড়িটার একঘেয়ে ধাতব রবে তাহার ঘোর ভাঙিয়া গেল। বিনয় দেখিল, কেবল মাত্র নয়টা বাজিয়াছে। কেবল নয়টা, তবে তো রাজসাহীর গাড়ী এখনও ছাড়ে নাই। বাড়ী যাইতে হইবে।

এতক্ষণ এই কথাটা তাহার কেন যে মনে পড়ে নাই, ইহা ভাবিয়া সে অবাক্ হইয়া গেল। যে-কর্ত্তব্যের জন্য সে আকাশ-পাতাল আলোড়ন করিয়া মরিতেছিল, সে কর্ত্তব্য যেন বহুদিন হইতে স্থির হইয়াই ছিল।

বিনয় উঠিয়া পড়িল। সামান্য জিনিষপত্র আর টাকার থলিটি লইল। ঘরটি ছাড়িল না, তাহার দখলেই রহিল।

শিয়ালদহ ষ্টেশনে বিনয় যখন একখানা দ্বিতীয় শ্রেণীর গাড়িতে উঠিয়া বসিল, তখনো গাড়ি ছাড়িতে মিনিট দশেক সময় আছে। সে একটি ভারি স্বস্তির ভাব অনুভব করিতেছিল। সে যেন একটিমাত্র আঘাতে অতীতটাকে বিদীর্ণ করিয়া নূতন এক লোকে প্রবেশ করিয়াছে। সেখানে সুখ হয় তো নাই কিন্তু আগের মত জগদ্দল দুঃখের পাষাণও সে রাজ্যে সম্ভব নয়।

বিনয়ের কেন যেন মনে হইল পারুল ও কলিকাতা একটা আর ঐকটার প্রতীক। দু'টা কেমন করিয়া বিজড়িত হইয়া গিয়াছে। কলিকাতার মত সহরে পারুলের মত মেয়েরই সম্ভাবনা। আবার পারুলের মত মেয়ে কলিকাতাতেই সম্ভব। বিনয় আজ দু'টাকেই ছাড়িয়া চলিল।

গাড়ী গর্জ্জন করিয়া ছুটিয়াছে। আলোকে অন্ধকারে, শব্দে নৃত্যে, কম্পনে সঙ্গীতে, গর্জ্জনে ধ্বনিতে, গাড়ী অবিশ্রাম ছুটিয়াছে। সাঁকোর ঝম্ ঝম্ আওয়াজ; লৌহ রেলের মুখর মৃদঙ্গের গভীর মন্দাক্রান্তার তানে এবং তালে; কখনো বা দ্বিগুণিত গতির শার্দ্দূলবিক্রীড়িতছন্দে, আসন্ন ষ্টেশনের আভাস বহিয়া আবার কখনো অনুষ্টুভের ছোট ছোট ধাপে। গাড়ীর গতিটা ক্রমে বিনয়ের শরীরের ও মনের মধ্যে প্রবেশ করিয়া গেল। বিপর্য্যয় একটা গতির নেশায় তাহাকে পাইয়া

বসিল। তাহার ইচ্ছা হইল এই লৌহ-তুরঙ্গকে যথেচ্ছ কশাঘাত করিয়া লাগাম-ছেঁড়া গতিতে ছুটাইয়া দেয়। নদী গিরি পুরী দরী কানন কান্তার অতিক্রম করিয়া যেদিকে খুসী, যেখানে খুসী। কোথায় তাহা সে জানে না ; কেন, তাহা সে জানে না ! কেবল আরো দূরে, আরো আরো ; আরো জোরে আরো আরো। বিনয় আজ নিজের কাছ হইতে নিজে পলাইতে চেষ্টা করিতেছে।

# চরচিলমারী পুনর্ব্বার

১

তারণদাস আঙিনার এক কোণে রৌদ্রে পিঠ দিয়া বসিয়া চিঠি গুছাইয়া রাখিতেছিল। চিঠি রাখিবার জন্ত সে একটি পায়রাখুপি কাঠের বাক্স তৈয়ারি করিয়া লইয়াছিল। তাহারই বিভিন্ন খোপে বিভিন্ন নামের এবং ঠিকানার পত্রের বিন্যাস।

এই এক বছরে তাহার শরীর অনেকটা খারাপ হইয়া গিয়াছে, চোখ দুটি আরো বসিয়া গিয়া নীচের অংশ ফুলিয়া উঠিয়াছে। গালের ও কপালের বলি-চিহ্ন স্পষ্টতর। তাহার সযত্নরক্ষিত পত্রগুলির অবস্থাও তদ্রূপ। একই চিঠি বহু বছর ধরিয়া ব্যবহারে মলিন ও ছিন্নপ্রায়; অক্ষরগুলি আর বোধগম্য হয় না। এই গ্রামে নূতন চিঠি সে কোথায় পাইবে। কদাচিৎ এক আধখানা ভাগ্যক্রমে জুটিয়া যায়।

কঙ্কণ নদীতে জল আনিতে গিয়াছিল। পদ্মায় চর পড়িয়া জলধারা বহুদূরে সরিয়া গিয়াছে। জল লইয়া সে তাড়াতাড়ি বাড়ি ফিরিতেছিল। তাহার সত্বর হইবার কারণ ছিল। সে বাদলকে সহরের ডাকঘরে পাঠাইয়াছে। আজ বিনয়ের চিঠি আসিবার কথা। প্রথমে সে বিনয়ের চিঠি নিয়মিত পাইত, ক্রমে সেই নিয়মে ছেদ পড়িতে লাগিল। এখন কদাচিৎ পায়। কিন্তু তাহাতেও বাধা অনেক। চিঠিখানা যদি প্রথমে তাহার হাতে না পড়িয়া তারণদাসের হাতে পড়ে তবেই বিপদ। সে চিঠি তাহার ডাকবাক্সের পত্রগুচ্ছের অন্তর্গত

হইয়া মালিকের হাতে আর পড়িতে চায় না। এমন আগে একবার হইয়াছে। একখানা চিঠি আদায় করিতে কঙ্কণের বহু কৌশল ও তিন চার দিন সময় লাগিয়াছে। তখন তাহা সহ্য হইত, কারণ বিনয়ের চিঠি সে সময় দুর্লভ ছিল না। কিন্তু আজকাল দুর্লভ মুহূর্তে বিনয়ের চিঠি পাছে তারণের হাতে পড়ে, এই আশঙ্কায় কঙ্কণ ঘাট হইতে অত্যন্ত ব্যস্ততার সহিত ফিরিতেছিল।

শীতের সকাল। মাঠে মাঠে রৌদ্র ছড়াইয়া পড়িয়াছে। কিন্তু ঘাসের শিশির তখনো শুকায় নাই। সারা রাত্রি শিশির পড়িয়া কচি ছোলা ও মশুরের ক্ষেত সাদা হইয়া গিয়াছে। পাতার ডগায় শিশিরের কণা ঝলমল করিতেছে। কঙ্কণের ত্রস্ত পায়ের সঞ্চরণে সেই জলধারা গলিয়া তাহার কোমল পা'দুটি ভিজিয়া উঠিতেছিল। আলের পথ ছাড়িয়া শস্যক্ষেত্র ভাঙিয়া সে সোজা চলিয়াছিল, তাহার পায়ের আঘাতে বুনো মটরের ছোট ছোট নীল ফুলগুলির পাত্র হইতে শিশিরকণা গড়াইয়া পড়ে, দু'চারটা ফুল পায়ে চাপা পড়ে। এত ব্যস্ততার মধ্যেও সে এই ফুলগুলি বাঁচাইয়া পা ফেলিতে চেষ্টা করিতেছিল। এই ফুলগুলি তাহার বড় প্রিয়, কারণ বিনয় এ ফুল ভালবাসিত। ক্ষেত ছাড়িয়া সে কুল, বাবলা গাছের তলা দিয়া চলিল। গাছের পাতা হইতে সঞ্চিত শিশির ফোঁটা ফোঁটা তাহার চুলে, গালে, কপালে পড়িতে লাগিল। দু'চার ফোঁটা কাঁধের উপরে পড়িয়া গড়াইয়া বুকের ভিতরে চলিয়া গেল। এমনি করিয়া সে আঙিনার কোণে আসিয়া দাঁড়াইল।

যে-আশঙ্কা সে করিয়াছিল, ঠিক তাহাই ঘটিয়াছে। উঠানের অন্য প্রান্তে বাদল চুপ করিয়া দাঁড়াইয়া আছে। কঙ্কণ ইসারায় জিজ্ঞাসা করিল—চিঠি কই? বাদল নিতান্ত অপরাধীর ন্যায় আঙুল দিয়া ডাকমুন্সীকে দেখাইয়া দিল।

কঙ্কণ জলের কলসী নামাইয়া রাখিয়া নীরবে তারণদাসের পশ্চাতে আসিয়া দাঁড়াইল। সে দেখিতে পাইল, কুন্দফুলের মত শুভ্র একখানি খামে ভ্রমরের মত কালো কালিতে বিনয়ের হস্তাক্ষরে তাহার নাম। তারণদাস বহুদিন পরে একখানা নূতন চিঠি পাইয়াছে, বহু যত্নে চিঠিখানাকে সে একটি খোপের মধ্যে রাখিয়া দিয়া অন্য চিঠি বাছিতে ব্যস্ত। কঙ্কণের মনের অবস্থা কেবল অনুমান করাই চলে—বিনয়ের পত্র বদ্ধ খামের দুর্ভেদ্য রহস্য লইয়া ওই সম্মুখেই—কিন্তু তবু কতদূরে!

কঙ্কণ ঘর হইতে বাটি ভরিয়া খানিকটা গরম দুধ আনিয়া বলিল—দুধটুকু খাও।

তারণদাস মুখ ফিরাইয়া বলিল—বড় ব্যস্ত মা, সরকারি কাজ।

—তা হোক, এটুকু খেয়ে নাও।

—আচ্ছা, দে। বলিয়া সে দুধের বাটিতে চুমুক দিতে লাগিল। এই অনবধানতার অবসরে কঙ্কণ চট্ করিয়া চিঠিখানা সরাইবার অভিসন্ধিতে ছিল, কিন্তু ডাকমুন্সীর ক্ষিপ্র দৃষ্টিকে সে এড়াইতে পারিল না। সে হাসিয়া বলিল—সে হয় না মা। সরকারী কাজে আত্মবন্ধু নাই। কঙ্কণের প্রথম চেষ্টা বিফল হইল।

কিছুক্ষণ পরে, তারণদাস বালককে লইয়া পাড়ায় চিঠি বিলি করিতে চলিল—কঙ্কণের আবার আশা হইল। কিন্তু হায়, সরকারি কাজের নির্ম্মম কর্ত্তব্য তাহার সমস্ত আশা নির্ম্মূল করিয়া দিল। তারণদাস তাহার পায়রাখুপি চিঠির বাক্সে তালা-চাবি লাগাইতে লাগাইতে কঙ্কণের দিকে তাকাইয়া কর্ত্তব্যপরায়ণ কর্ম্মচারীর ন্যায় বলিল—'অলওয়েজ আণ্ডার লক্ এণ্ড কী।' চিঠির বাক্সে তালা দিয়া, চাবিটি সঙ্গে লইয়া তারণদাস পাড়ায় বাহির হইয়া গেল। বাক্সের এক ফাঁক দিয়া বিনয়ের চিঠিখানা দেখা যাইতেছিল, কঙ্কণ কাঠি দিয়া চিঠিখানা

নাড়িয়া দেখিতে লাগিল। খামখানা বেশ মোটা—ভিতরে বড় চিঠি আছে। বিনয়ের নিজের হাতে লেখা চিঠি—কতদিনের পরে। কিন্তু হায়, সরকারি কাজে নাকি আত্মবন্ধু নাই—'অলওয়েজ আণ্ডার লক এণ্ড কী।' কঙ্কণ সেই বন্ধ চিঠির বাক্সের নিকটে মুগ্ধের ন্যায় বসিয়া রহিল।

কঙ্কণের গৃহকর্ম্ম শেষ হইয়া গিয়াছে। সম্মুখে প্রচুর অবসর ও শীতের মধ্যাহ্ন। ডাকমুন্সী ঘুমাইতেছে, বাড়িতে একাকী তাহার ভাল লাগিতেছিল না। সে মাঠের মধ্যে বাহির হইয়া পড়িল। পদ্মার তীর বহিয়া সে চলিতে লাগিল। পীতাভ বালুচরের একপ্রান্তে নীলাভ নদীর নিস্তরঙ্গ জলখণ্ড—তাহাতে একটিও রেখা নাই, কোন বেগ নাই—যতদূর দেখা যায়, একখানিও নৌকা নাই। পরপারের উচ্চ তটের স্বচ্ছ নীল, বনরাজির ঝাপসা নীল, আর আকাশের নির্ম্মল নীল। কেবল দুইটা শঙ্খচিল নদীর জলে বুকে শাদা ছায়া ফেলিয়া চক্রাকারে ঘুরিয়া মরিতেছে। কঙ্কণ সেই জলাশয়টার ধারে গিয়া বসিল, সেখানে বিনয় মাছ ধরিত। শিরিষ গাছের গুঁড়িতে হেলান দিয়া সে চুপ করিয়া বসিয়া রহিল। একপাশে আখের ক্ষেত—শুষ্ক পাতার অন্তরালে অজস্র বাবুই-পাখীর অস্তিত্বের চঞ্চলতার আভাস, আর একদিকে ফুলন্ত শরিষার ভুঁই।

শীতের মধ্যাহ্নের ফুল। মাঠের একদিক হইতে অন্যদিক পর্য্যন্ত এই ক্ষীণ সবুজ আভা মিশ্রিত পীত পুষ্পের দাবানল। মৃদু উত্তর বায়ুতে সরিষা ফুলের মধুমদির তীব্র গন্ধ কঙ্কণের মস্তিষ্কে প্রবেশ করিয়া তাহাকে উন্মনা করিয়া তুলিল। শীতের মধ্যাহ্নে কোথাও জনপ্রাণীর চিহ্ন নাই, কোন কোলাহলের লেশ মাত্র নাই। সমগ্র প্রকৃতি যেন নিজকে নিঃশেষে কেবলমাত্র রঙের বিচিত্রতার দ্বারা আত্মপ্রকাশ

করিতে চেষ্টা করিতেছে। ঘাসের ঝলসিত সবুজ, মশুর ও ছোলার ম্লান সবুজ; আখের পাতার স্বচ্ছ সবুজ; বুনো মটরের একটুখানি লালের ছোপ-দেওয়া বেগুনী নীল, ঘাসের ফুলের গাঢ় নীল, পদ্মার পান্নার নীল, বনরাজির বাষ্পময় নীল, আকাশের পরিণত নীল; বালুচরের স্বর্ণাভ পীত, সর্ষে ক্ষেতের সবুজাভ পীত আর সমস্ত প্রকৃতিকে একখানি সোনার তবকে মুড়িয়া দিয়া দিগন্তব্যাপী শীতের রৌদ্রের দীপ্তোজ্জ্বল পীত। এত বিচিত্র বর্ণের বিকাশ সামান্য মানুষের জন্য নহে, একমাত্র সহস্রচক্ষু দেবরাজের ইহা যোগ্য বিলাস-সামগ্রী।

কঙ্কণ অনেকক্ষণ তন্দ্রাভিভূতের ন্যায় বসিয়াছিল। যখন তাহার চমক ভাঙিল, তখন শীতের অপরাহ্ন, বাতাস শীতল হইয়া উঠিয়াছে। মধ্যাহ্নের সেই নিঃশব্দ বর্ণজগতে নানা শব্দ জাগিয়া উঠিয়াছে। পদ্মা স্রোতের মৃদু রব, দুই একখানা নৌকার দাঁড়ের শব্দ, পাখীদের নীড়ে ফিরিবার ডানার ধ্বনি, দূরে গোধূলির ঘণ্টার করুণ কিঙ্কিণি।

কঙ্কণকে বাড়ী ফিরিতে হইবে। কিন্তু ফিরিয়া কি করিবে। বিনয় নাই। বিনয়ের চিঠি বিরল, আজ একখানা আসিয়াছে, তাহাও দুষ্প্রাপ্য। বিনয় তিন মাসের উপর চলিয়া গিয়াছে। কঙ্কণের শরীর ইতিমধ্যে অনেক খারাপ হইয়াছে, শরীর কৃশ হইয়াছে, চোখের কোণে কালি পড়িয়াছে, প্রায়ই জ্বর হইয়া সে ভুগিয়া থাকে। বুকের মধ্যে একটা ব্যথা অনুভব করে; আহারে তাহার রুচি চলিয়া গিয়াছে। গৃহে কাজ অল্প, কোন রকমে সারিয়া ফেলে। গভীর আলস্য এবং বিনয়ের চিন্তা তাহার বিপুল অবসরের সঙ্গী। তাহার মনের কথা, নানা আশা আকাঙ্ক্ষার কথা সে কাহাকে

বলিবে! এই সময়ে যদি তাহার মা থাকিত, শৈশবে সে যাহাকে হারাইয়াছে। মায়ের কথা মনে করিতে তাহার চোখের কোণে জল আসিল। কিন্তু কাঁদিলে তাহার চলিবে না, চোখ মুছিয়া সে উঠিয়া পড়িল,—বাড়ির দিকে চলিল। আজ রাত্রে তাহার পিতা ঘুমাইলে চিঠিখানা উদ্ধার করিতে হইবে—ইহাই সে সংকল্প করিল।

২

কঙ্কণের চোখে ঘুম ছিল না। সে বারে বারে উঠিয়া তারণের ঘরের দুয়ারে কান পাতিয়া অনুভব করিতেছিল সে ঘুমাইয়াছে কিনা। বুড়া মানুষের ঘুম আসিতে বিলম্ব হয়। কঙ্কণ একাকী শুইয়া আকাশ-পাতাল কত কি ভাবিতেছিল। তাহার মনের চিন্তা আপাতত ওই রহস্যময় চিঠিখানাকে কেন্দ্র করিয়া জাল বিস্তার করিতেছিল। স্তিমিত প্রদীপের আলোকে ঘরের জিনিষপত্রগুলা নানারূপ অপ্রাকৃত আকার গ্রহণ করিয়াছিল। দেয়ালের মাটি খসা বিচিত্র দাগ; টিকটিকির পোকা ধরিবার অদ্ভুত ভঙ্গি!

রাত্রি অনেক হইল। কঙ্কণ দরজা খুলিয়া বাহিরে আসিয়া দাঁড়াইল। শীতের জ্যোৎস্না, দ্বাদশীর চাঁদ। ঘরের খড়ের চাল শিশিরপাতে সাদা; ঘাসে ঘাসে সদ্যপাত নীহারকণার উজ্জ্বলতা। পাশের নারিকেল গাছটার দীর্ঘ মসৃণ পাতায় পাতায় আলো গড়াইয়া পড়িতেছে। অদূরে উলুখড়ের সাদা ভুঁই-জ্যোৎস্নার আলোকপাতে একটা অলৌকিক পাণ্ডুরাভা ধারণ করিয়াছে।

মাঠের মধ্যে বেশী দূর দেখা যায় না—সবসুদ্ধ মিলিয়া একটা কুয়াশার অস্পষ্টতা।

একবার রাজহাঁসদুটি পাখা ঝটপট করিয়া ডাকিয়া উঠিল; দূরের আম গাছে একটা হঠাৎ-জাগা পাখীর ডাক। কঙ্কণ উঠানের মধ্যে নিস্তব্ধ হইয়া দাঁড়াইয়া রহিল। এই শীতের রাত্রির মায়া কিছুক্ষণের জন্য তাহার মনের কথা ভুলাইয়া দিল।

তাহার চমক ভাঙিলে তারণের দুয়ারে কান পাতিল। তাহার নিশ্বাস বেশ তালে তালে পড়িতেছে। সে দরজা খুলিয়া ভিতরে প্রবেশ করিল। অস্পষ্ট দীপালোকে নিদ্রিত তারণের চেহারাটা কেমন যেন বিভীষিকাময় বলিয়া তাহার মনে হইল—সে ভয় পাইয়া চমকিয়া গেল। অবশেষে বুঝিল, ভয়ের কোন কারণ নাই—বৃদ্ধের মাথার ছায়া এই অর্দ্ধ আলোকে, অর্দ্ধ অন্ধকারে কিম্ভূত একটা রূপ ধরিয়াছে মাত্র।

পিতার ডাকবাক্সের চাবি কোথায় থাকিত তাহা সে জানিত। চাবি সংগ্রহ করিয়া সে বাক্স খুলিতে গেল। হঠাৎ তারণ যেন কি বিড়বিড় করিয়া বলিল। কঙ্কণ ফিরিয়া দেখে, বৃদ্ধ ঘুমাইতেছে। তালাতে চাবি ঘুরাইল, খুট করিয়া একটু শব্দ; কঙ্কণের মনে হইল ওই শব্দটাতে পৃথিবীর সমস্ত মানুষের নিদ্রা ভাঙিয়া যাইবে। আবার তারণদাস কি বকিতে লাগিল। কঙ্কণ কান পাতিয়া শুনিল—বৃদ্ধ বকিতেছে "দূর লক্ষীছাড়ি, পালা, পালা, দূর হ।" তবে কি বৃদ্ধ তাহাকে দেখিয়া ফেলিয়াছে! কই, না, তাহার ঘুম তো অটুট। কঙ্কণ তাড়াতাড়ি বিনয়ের চিঠিখানি বাছিয়া লইয়া বাক্সটা বন্ধ করিয়া বাহির হইয়া আসিল।

ঘরে আসিয়া বিনয়ের চিঠিখানা সে খুলিয়া বসিল। কিন্তু হায়,

জীবনের অন্যান্য অধিকাংশ ঘটনার মতই কার্য্যকালে চিঠিখানা তাহাকে সম্পূর্ণ নিরাশ করিয়া দিল। নৈরাশ্য একটা নেতিবাচক ভাব; চিঠিখানা পড়িয়া কোথায় যেন গভীর আঘাত বাজিতে লাগিল। ইহাতে অনেক কথাই আছে, কিন্তু বিনয়ের হৃদয়ের সেই জীবন্ত স্পর্শ, চরচিলমারীতে অনেকবার সে যাহা পাইয়াছে, সেই স্পর্শ কোথায়! এ যেন শুধু কথা। কথার সমষ্টি! হায় কঙ্কণ, তুমি যদি জানিতে এত বড় এই পৃথিবীতে কয়জন লোক হৃদয়ের স্পর্শকে কলমের মুখে ফুটাইতে পারে! বিনয় পশ্চিম হইতে এ চিঠিখানা লিখিয়াছে, কবে চরচিলমারীতে ফিরিবে কিছু ঠিক নাই।

কঙ্কণ বসিয়া ভাবিতে লাগিল, মানুষ কেন আর একজনকে ছাড়িয়া দূরে যায়? কিসের আকর্ষণ তাহার? লেখাপড়া? তাহাতে কি সুখশান্তি বাড়ে? টাকাকড়ি? টাকাকড়ি-ওয়ালা কত লোকের এত দুঃখ কেন? বিনয় কেন দূরে গেল? এই চরচিলমারীতে, পদ্মার ধারে, নানা ঋতুর নানা শস্যক্ষেতের পাশে জীবনটা কি কাটাইয়া দেওয়া যায় না? এখানকার নীল নদীর ধারে, সবুজ ক্ষেতের পারে, স্বচ্ছ আকাশের ছায়ায়? এখানকার আকাশপ্লাবী রৌদ্রে এবং দিগন্তপ্লাবী বর্ষায়? বিনয় কেন তাহা পারে না? কঙ্কণ তো সারা জীবন এখানে কাটাইয়া দিবে। ওই অস্পষ্ট দিগন্তের পরপারে এমন কি আছে, যাহা এমন করিয়া মানুষের অতি তুচ্ছ, কিন্তু অসাধারণ সুখশান্তিকে উন্মন করিয়া টান দেয়?

তাহার পিতার কথা মনে পড়িল। বৃদ্ধ কেমন ভুলের স্বর্গে জীবন কাটাইয়া দিতেছে। কোন দিগন্তের আকর্ষণ তাহার নাই। কিন্তু পিতার কথা ভাবিতেই তাহার মনে পড়িল, স্বপ্নে-বলা ওই কয়টি কথা। এই সরল বৃদ্ধের নিদ্রাকে কাহার দুরন্ত স্মৃতি তিক্ত করিয়া

তুলিয়াছে? জাগরণে যে কখনো কাহাকেও কটূক্তি করে নাই, স্বপ্নের মধ্যে সে কাহাকে বারম্বার দূর করিয়া দিতেছে! কঙ্কণ যতই ভাবিতে লাগিল ততই তাহার বিস্ময় বাড়িয়া চলিল। এই মাত্র সে তাহার পিতাকে মানব-জীবনের সরলতার প্রতীক ভাবিতেছিল, কিন্তু সেই আপাতসরলতার তলে কোথায় একটা অতৃপ্তির আভাস রহিয়া গিয়াছে। সমুদ্রের উপরিভাগে বরফ জমিয়া কঠিন হইয়া চলাচলের পথ পড়িয়াছে, কিন্তু কান পাতিয়া শুনিলে অতি নিম্নে অতলস্পর্শ কলধ্বনি শোনা যাইবে। কঙ্কণের মনে হইল, জীবনের রহস্যের না আছে কোন নিয়ম, না আছে কোন অন্ত। আপাতত যাহা সহজ এবং স্বচ্ছ বলিয়া মনে হইতেছে রহস্যের পরিমাপে তাহা তেমন সামান্য না হইতেও পারে! একদিকে বিনয়ের জীবনের প্রকাশ্য রহস্য, অন্যদিকে তারণদাসের জীবনের ছদ্মরহস্য এই দুই ধারা মিলিয়া তাহার চিন্তাকে অত্যন্ত জটিল করিয়া তুলিল। সে চিঠিখানা বুকে চাপিয়া ধরিয়া নিদ্রাবিহীন রাত্রি জাগিয়া কাটাইয়া দিল।

৩

বনোয়ারীলাল চরচিলমারীর বার্ষিক আগন্তুক। লোকটা পাটের দালাল। পাট বুনিবার আগে একবার আসিয়া কৃষকদের দাদন দিয়া যায়, আবার তাহা কাটিবার সময় আসিয়া বুঝিয়া লয়। বনোয়ারী-লালকে সকলে চেনে, তাহারো কাহাকেও অবিদিত নাই। লোকটার বয়স চল্লিশের উপরে, যৌবনের আগুন এখন নিভিয়া গিয়াছে,

কিন্তু উত্তাপ যায় নাই। যৌবনটা যে গত হইয়াছে, তাহা হঠাৎ বিশ্বাস করিতে মন সরে না, উত্তাপকে অগ্নি মনে করিয়া যুবক সাজিয়া বেড়াইবার একটা অস্বাভাবিক আকাঙ্ক্ষার বয়স সেটা।

চীনা-তসরের কোট গায়ে, ক্যাম্বিসের ব্যাগ ও ছাতার হাতলে গামছা মুড়িয়া সে প্রতি বৎসর এই সময়টা চরে আসিয়া দেখা দেয়। লোকটা হাসিলে দুই গালে ফাটাফুটির মত অনেকগুলি রেখা পড়ে। চোখদুটি অকারণে সর্ব্বদাই মিটমিট করিতেছে, যেন অদৃশ্য দালালের সহিত ব্যবসায়ের ইসারা ইঙ্গিত চলিতেছে।

এবার সে যথাসময়ে চরে আসিয়াছে, পাট কাটা হইল, সে পাট চালান হইয়া গেল, কিন্তু বনোয়ারীলাল গেল না। সে সকলের বাড়ি বাড়ি ঘুরিয়া বেড়ায়, সকলকে দাদা বলিয়া সম্বোধন করে, ছোট ছোট ছেলে মেয়েদের লজেঞ্চুস্ ও জলছবি বিতরণ করে। চরের ছোটবড় সকলের মুখে এক কথা, বনোয়ারীলাল, বনো দাদা।

বনোয়ারীলাল কঙ্কণকে দেখিয়াছে। প্রতি বছরই তাহাকে দেখে, কিন্তু এবারের দর্শনে একটু বিশেষত্ব আছে। অন্যবার কঙ্কণকে বালিকা বলিয়া মনে হইয়াছে, কিন্তু এবার হঠাৎ তাহাকে যুবতী বলিয়া বুঝিতে পারিল। মেয়েদের এই পরিবর্ত্তন আকস্মিক, অত্যন্ত অকস্মাৎ ইহা চোখে পড়ে। যে-সরোবরকে বরাবর শূন্য-প্রায় দেখিয়াছি, বর্ষাকালের একটি মাত্র বর্ষণে তাহার এমনই পরিবর্ত্তন ঘটে, ভোরবেলা তাহার পূর্ণতা আকস্মিক রূপে দেখা দেয়। মেয়েদের বয়স সম্বন্ধেও অনেকটা এই কথা বলা চলে। যাহাকে একদিন বালিকা বলিয়া মনে হইয়াছে, হঠাৎ কোথা হইতে কি ভাবে কি পরিবর্ত্তন ঘটে, একদিন সুপ্রভাতের শুভলগ্নে তাহাকে আর চেনা যায় না—সে সম্পূর্ণ যুবতী। কঙ্কণের সেই পূর্ণ রূপটি বনোয়ারীলালের

চোখে পড়িয়াছে, তাই এবার পাটের পালা শেষ হইলেও পাটোয়ারের পালা শেষ হইল না।

বনোয়ারীলাল তারণদাসকে চিনিত, সে পরিচয় কেবল মৌখিক নয়; তাহার চরিত্রের দুর্ব্বলতাও বনোয়ারীলালের অবিদিত ছিল না। একদিন সে তারণদাসের উঠানে আসিয়া দেখা দিল। তারণ তখন ডাকঘরে সরকারী কাজে অত্যন্ত ব্যস্ত। বনোয়ারীলাল বলিল—এই যে মুন্সি দাদা, প্রাতঃপ্রণাম। তারপর, চিঠিপত্র কিছু আছে?

তারণদাস অত্যন্ত ব্যস্ত হইয়া তাহাকে বসিতে দিল। এই পর্য্যন্ত সে গৃহস্বামীর ভদ্রতা করিল, কিন্তু এবার সরকারী কাজের পালা, তাহাতে ভদ্রতার অবকাশ কোথায়? সে অত্যন্ত গম্ভীর স্বরে বলিল—চিঠিপত্র তো নেই ভাই। চিঠি থাকা কি মুখের কথা!

—তা'তো নিশ্চয়। কিন্তু আসবার যে কথা আছে। বড্ড জরুরি। বনোয়ারীলাল বেশ জানে যে, এটা ডাকঘর নয়, কাজেই এখানে চিঠি-পত্রের কোনই সম্ভাবনা নাই। কিন্তু ইহাও সে বেশ জানে, লোকটা কঙ্কণের পিতা এবং তাহাকে খুসি করিবার ইহাই একমাত্র পন্থা।

—আচ্ছা, চিঠি পত্র এলে পাঠিয়ে দিয়ো। তারপরে গোবিন্দপুরের খবর কি?

বৃদ্ধ উৎসাহিত হইয়া গোবিন্দপুরের ডাকঘরের সেই শতজনের শতবারবিশ্রুত গল্প আরম্ভ করিল।

—সোনামতি নদীর ধারে গোবিন্দপুর গ্রাম, গ্রামের মাঝে সব্-পোষ্টাফিসের প্রকাণ্ড দালান। (পাঠক লক্ষ্য করিবেন পুরাতন ঘৃতের মত এ গল্প পুরাতন হইবার সঙ্গে সঙ্গে কি রকম দ্রুত আর্থিক উন্নতি করিতেছে। গত বৎসরের আটচালা ইতিমধ্যে অট্টালিকায় পরিণত হইয়াছে।)

রোদে পিঠ দিয়া, চক্ষু বুঁজিয়া তারণ গোবিন্দপুরের ক্রম-বিবর্দ্ধমান ডাকঘরের কথা বলিয়া যায়, আর বনোয়ারী অন্যমনস্কভাবে হুঁ দিয়া তাহা শুনিতে থাকে, কিন্তু তাহার চক্ষুর ব্যস্ততা অন্যদিকে। সে গৃহকর্ম্মরতা, আঙিনায় ইতস্তত সঞ্চরমানা কঙ্কণকে যেন দুই চোখ দিয়া গিলিতে থাকে।

এই রকম কিছু দিন ধরিয়া চলিতে থাকিল। কঙ্কণ প্রথমটা ইহা লক্ষ্য করে নাই, শেষে যখন সে বনোয়ারীর ভাবগতিক বুঝিতে পারিল, তখন হইতে সে আর পারৎপক্ষে তাহার সম্মুখে বাহির হইত না। কঙ্কণের এই ভাবান্তরে বনোয়ারীর ভোর বেলা তারণের ডাকঘরে আসা নিতান্ত অকারণ হইয়া উঠিল। তখন কারণে অকারণে সময়ে অসময়ে কঙ্কণদের বাড়ীর চারিপাশে তাহাকে দেখা যাইতে লাগিল। কঙ্কণ ঘাট হইতে জল আনিতেছে, বনোয়ারী যেন হঠাৎ সেই পথে আসিয়া পড়িয়াছে, এমনভাবে তাহার সম্মুখে আসিয়া পড়িল। সন্ধ্যাকালে কখনো শিস্ দিতে দিতে, কখনো একটি গান গাহিতে গাহিতে কঙ্কণের বাড়ীর পাশ দিয়া চলিয়া যায়। ভয়ে কঙ্কণের মন সঙ্কুচিত হইয়া পড়িল। সে বিনয়কে আসিতে চিঠির পর চিঠি লিখিল, কিন্তু একখানা চিঠির‌ও উত্তর আসিল না।

একদিন বনোয়ারীলাল তারণকে বলিল—হাঁ দাদা, তোমার মেয়ের ত বয়স হয়েছে, বিয়ে দিতে হয়।

তারণদাস একেবারে চমকিয়া উঠিল। অবিশ্বাস ও বিস্ময়ের মাঝামাঝি তাহার ভাবটা। যেন জগতে আর কাহারো মেয়ের কখনো কোনোদিন বয়স হয় নাই—যেন এই আকস্মিক বিপদটা তাহার ঘরেই প্রথম দেখা দিল। সে অত্যন্ত সন্দিগ্ধ ভাবে অবাক

হইয়া তাহার মুখের দিকে চাহিয়া রহিল—যেন সে একটা অভাবিত দৈববাণী শুনিতে পাইল। তারপরে কোন কথা না বলিয়া সোজা রান্না-ঘরের দিকে চলিয়া গেল, যেখানে কঙ্কণ কাজে ব্যস্ত ছিল। কঙ্কণ পিছন ফিরিয়া বসিয়া ছিল, কাজেই পিতাকে লক্ষ্য করিল না। সে এক মুহূর্ত্ত নিস্তব্ধ ভাবে মেয়েকে লক্ষ্য করিয়া আবার তেমনি নিঃশব্দে দ্রুত ফিরিয়া আসিল। ফিরিয়া আসিয়া সে একেবারে বনোয়ারীর দুটি হাত চাপিয়া ধরিয়া মিনতির স্বরে বলিল—দাদা, মেয়ের একটা বিয়ের জোগাড় করে দাও। বনোয়ারী অত্যন্ত আগ্রহ প্রকাশ করিয়া বলিল—নিশ্চয়, নিশ্চয়। সেই জন্যই তো আমি আছি।

আমি সরকারী কাজে সময় পাইনে—তোমাকেই একটু চেষ্টা করতে হবে।

—তুমি কিছু ভেবো না দাদা—।

—কিন্তু আর দেরী নয়, আজই চাই।

বনোয়ারীর মত লোকও শুদ্ধ তাহার এই হাস্যকর ব্যস্ততায় অবাক্ হইয়া গেল। বর কি অত সহজে, 'চাহিবা মাত্র দিবার অঙ্গীকারে' কখনো পাওয়া যায়। কিন্তু অকর্ম্মণ্য লোকের স্বভাবই এইরূপ। প্রকৃতিগত আলস্য ও অকর্ম্মণ্যতা সে অস্বাভাবিক ব্যস্ততার দ্বারা ঢাকিয়া রাখিতে রাখিতে চায়। বনোয়ারীলাল কোন রকমে তাহার হাত এড়াইয়া, বর খুঁজিয়া দিবার অঙ্গীকার করিয়া চলিয়া আসিল। এবার তাহার মনে হইল, অভীষ্টসিদ্ধির পথে সে বারো আনা অগ্রসর হইয়াছে। বর তো তাহার জানিত, এখন তাহার আবরণ মোচন করিলেই হয়। কিন্তু তৎপূর্ব্বে একবার কঙ্কণের সঙ্গে বোঝাপড়া আবশ্যক।

কঙ্কণের অবস্থা ক্রমে দুঃসহ হইয়া উঠিল। একদিকে তাহার পিতার অস্বাভাবিক ব্যস্ততা, অন্যদিকে ঐ লোকটার লুব্ধ কৌতূহল, তারণদাসের এখন প্রধান কাজ, দুই বেলা চিঠি বিলি করিবার অবকাশে এবং সুযোগে পাড়ায় ঘরে ঘরে সংবাদ দিয়া বেড়ানো যে তাহার কন্যার বয়স হইয়াছে। সেদিন সকাল বেলা বাদল গোয়াল হইতে গোরু বাহির করিতেছিল, পিছন হইতে তারণদাস হঠাৎ চীৎকার করিয়া বলিয়া উঠিল—ওরে বাদল শুনেছিস্, তোর দিদিমণির বয়স হয়েছে। বাদল কিছুই বুঝিতে না পারিয়া অবাক হইয়া চমকিয়া উঠিল, তাহার হাত হইতে একটা গোরু পলাইয়া গিয়া সারাদিন তাহাকে মাঠে মাঠে দৌড় করাইল। আর বনোয়ারী-লালের দৌরাত্ম্যের সীমা নাই। লোকটা এখন তারণদাসের অনুমতি পাইয়া একেবারে দুরতিক্রম্য হইয়াছে। মাঠে ঘাটে যেখানে কঙ্কণকে পায়, ধরিয়া বসে। কখনো তাহার প্রতি কৃপা, কখনো অনুকম্পা, কখনো তাহার পিতার প্রতি সহৃদয়তার ভাব প্রকাশ করে। প্রথমে সে বলিত, কঙ্কণের বিবাহের ব্যবস্থা করিয়া দিবে। একদিন প্রস্তাব করিয়া বলিল—সে নিজেই কঙ্কণকে বিবাহ করিবে। কঙ্কণ কোন উত্তর না দিয়া ঘরে ঢুকিয়া সশব্দে দরজা বন্ধ করিয়া দিল। লোকটা মোটেই দমিল না, হেলিয়া দুলিয়া গান করিতে করিতে চলিয়া গেল—'খুলিবে দুয়ার সজনী, আসিবে বাসর-রজনী—"।

আমরা, যাহারা শহরের শিক্ষার আবহাওয়ায় মানুষ তাহাদের

পক্ষে গ্রামের মানুষ চরম রহস্যের আকর। আমরা ইচ্ছা করিলে তাহাদের প্রতি কৃপা করিতে পারি, দয়া প্রকাশ করিতে পারি, এমন কি উৎসাহের আতিশয্যে পূজার অবকাশে পশ্চিমে বেড়াইতে না গিয়া গ্রামে গিয়া এক মাস বাস করিয়া গ্রামের উন্নতি সাধনও করিতে পারি। কিন্তু আমরা কিছুতেই তাহাদিগকে বুঝিতে পারি না। হৃদয়ের গভীরতা, জীবনের অস্তিত্বের রহস্য বুঝিবার ক্ষমতা তাহাদের যে কতখানি সে বোধ আমাদের নাই। আমাদের বিশ্বাস জীবন-রহস্যের রসাতলে প্রবেশ আমাদের দ্বারাই সম্ভব। কিন্তু যাহারা মাটির কোলে মানুষ, মাটির সহিত সারা জীবন একাত্ম হইয়া আছে, যে-মাটিতে আদিম প্রাণের উদ্গম, যে-মাটি সকল প্রাণের আধার, তাহাদের নিকটে মাটির রহস্য, জীবনের রহস্য যাহার নামান্তর, অতি সহজে অতি স্বাভাবিক ভাবে ধরা দেয়। হয়তো উচ্চতম শিক্ষাপ্রণালীতেও সে রহস্য বোঝা যায়, কিন্তু আমরা অধিকাংশই অর্দ্ধশিক্ষার দ্বারা নষ্ট।

এই সরল গ্রাম্য বালিকাটির প্রতি আমাদের অনুকম্পা স্বাভাবিক। কিন্তু ইহার ভাবনার গভীরতা হয় আমাদের বুদ্ধির অগম্য, নয় বিশ্বাসের বাহিরে। জীবনের প্রতিকূলতা—পিতার, বিনয়ের এবং বনোয়ারীলালের, কঙ্কণের বিক্ষিপ্ত হৃদয়বৃত্তিকে বাহির হইতে ফিরিয়া আত্মস্থ করিয়া দিল। সে মনে করিত, লোকে কিসের আকর্ষণে এমন সুন্দর এই চরচিলমারীর দিগন্তর অতিক্রম করিয়া দূরে চলিয়া যায়। পৃথিবীর দিগন্তর অবশ্য সে পার হইল না, কিন্তু হৃদয়ের মধ্যে যে-দিগ্বলয় আছে, একটার পরে একটা যাহা অনন্তের কুণ্ডলিত নাগপাশে আমাদের দৃষ্টিকে সংহত করিয়া রাখিয়াছে, কঙ্কণ একে একে সেই দিগ্‌রেখা উত্তীর্ণ হইতে লাগিল!

তাহার অসহায় অবস্থা, মানসিক, শারীরিক, বিশেষ তাহার দেহে ক্রমঃস্ফুটমান মাতৃত্বের আভাস—বাহির হইতে ভিতরে তাকাইতে বাধ্য করিল। অসামাজিক এই মাতৃত্বের সূচনায় গ্রামের বা শহরের মেয়ে কি করিত জানি না। কিন্তু কঙ্কণকে ঠিক গ্রামের মেয়ে বলা চলে না—সহরের তো নয়ই। সে চিরদিন সমাজের বাহিরে পালিত, কোন পূর্ব্বসংস্কার তাহার মনে চাপিয়া নাই। জীবনে আমরা দুইদফা সংস্কারের দ্বারা ভারাক্রান্ত। একদফা আমরা রক্তের মধ্যে বহিয়া জন্মগ্রহণ করি, আর একদফা পাই জন্মিবার পরে সমাজের হাত হইতে। দ্বিতীয়টার কোন ভার কঙ্কণের মনে ছিল না। অবশ্য রক্তের মধ্যে একটা সংস্কার তাহার ছিল, কিন্তু তাহা রক্তধারার মতই সহজ এবং সচল। সমাজের সংস্কার দেহের পরিচ্ছদের মত, রক্তের সংস্কার স্নায়ু-উপশিরার লতায়িত জালের মত; জীবনধারণের পক্ষে হয়তো সেটুকু আমাদের আবশ্যক। সংস্কারবিহীন লোক বাঁচিতে পারে না—জীবনের ভিত্তির জন্য খানিকটা পূর্ব্বসংস্কারের প্রয়োজন, যেমন একেবারে সমতল মাটিতে ঘর বাঁধা চলে না, তাহার জন্য একটু স্বতন্ত্র উচ্চ ভিত্তির দরকার। বাহিরের সংস্কার জন্মান্তরে রক্তের সংস্কার হইয়া উঠিতেছে, আর রক্তের সংস্কার বহু জন্মের রক্তধারায় ধৌত হইতে হইতে সূক্ষ্মশরীরী হইয়া আমাদের অস্তিত্বের সহিত মিশিয়া যাইতেছে। সমুদ্রের শূন্যতা যেমন লক্ষ বৎসরের পলিমৃত্তিকার স্তরে উন্নত হইয়া শ্যামল মহাদেশের সৃষ্টির কারণ, আদিম বর্ব্বর মানুষের শূন্য মন তেমনি বহু লক্ষ জন্মান্তরের সঞ্চিত সংস্কারের স্তরে আধুনিক মানবকে সৃষ্টি করিয়াছে।

অসামাজিক এই মাতৃত্বের সূচনায় কঙ্কণ লজ্জিত হইল না, ভীত একটু হইল বটে। অপর কেহ হইলে বিনয়ের এই ছলনায় ক্রুদ্ধ

হইত, কিন্তু বিনয়ের প্রতি রাগের ভাব কিছুতেই তাহার মনে আসিল না। বরং কেন যেন, এই আভাস পাইবার পর হইতে বিনয়ের প্রতি তাহার ভালবাসা শতগুণে বাড়িয়া উঠিল। বিনয় যে তাহাকে চিঠি লেখা ছাড়িয়াছে, তাহার যে এখানে আসিবার কোন ইচ্ছাই নাই, ইহা বুঝিয়াও কঙ্কণ বিনয়ের প্রতি প্রতিকূল হইতে পারিল না।

কিন্তু তাহার সব চেয়ে বিস্ময়ের কারণ ওই বনোয়ারীলাল লোকটার আচরণ। তাহার দেহে যে পরিবর্ত্তন ঘটিয়াছে, তাহা তারণদাসের চোখে না পড়িতে পারে, কারণ সে সংসার সম্বন্ধে এক রকম স্বেচ্ছান্ধ। কিন্তু এই লোকটা! সে তো নিশ্চয় ইহা বুঝিতে পারিয়াছে। চোখ-মুখের অশ্লীল ইসারায় অনেকবার সে এই তথ্যটা কঙ্কণের সম্মুখেই প্রকাশ করিয়াছে। এমন কি একদিন ইসারা ছাড়িয়া কথায় পর্য্যন্ত আভাস দিয়াছিল। তবে ওই লোকটা কি করিয়া তাহাকে বিবাহ করিতে চায়! কঙ্কণের যদি সাংসারিক বুদ্ধি থাকিত, তবে বুঝিত, বনোয়ারীলাল বিবাহের জন্য মোটেই ব্যস্ত নয়…।

কঙ্কণ এখন আর বাড়ি ছাড়িয়া বড় বাহির হয় না। বনোয়ারীর ভয় তো আছেই, তা ছাড়া চরের অন্যান্য অধিবাসীরা তাহার পিতার মত অন্ধ নয়। ইতিমধ্যেই চারিদিকে কানাকানি হইতেছে, তাহার আভাস সে পায়, বিশেষ বনোয়ারী যখন জানিয়াছে, তখন সকলেই জানিবে। সে সারাদিন ঘরের দাওয়ায় বসিয়া থাকে; বসিয়া বসিয়া দেখে উঠানের একদিকে জ্বলন্ত গাঁদা ফুলের গুচ্ছ যেন উত্তপ্ত সোনার রৌদ্রের পীতোজ্জ্বল বুদ্বুদের শ্রেণী। ঘনকৃষ্ণ কুলপাতার অবকাশে কচি সবুজ কাঁচা কুলের স্তবক। আর সবচেয়ে প্রিয় ওই মাচার উপর হইতে ঝুলিয়া-পড়া সীমফুলের বেগুনী-লাল গুচ্ছগুলি, এগুলি বিনয়ের বড় প্রিয় ছিল। বিলাতে শরৎকালে শীতের আভাস পড়িবার পূর্ব্বে

কোকিল যখন তপ্ত আকাশের আহ্বানে সুদূর দক্ষিণে চলিয়া যায়, তখন বনে বনে সীম ফুল ফুটিয়া ওঠে। কঙ্কণ বসিয়া বসিয়া ভাবে—কতদূরে সেই দেশ, শীতের পূর্ব্বে বনবনান্তর যেখানে পত্র-পুষ্পের অন্তিম শিখায় এক মাসের জন্য প্রোজ্জ্বল হইয়া উঠে! আর সেই তালীশ্যাম সমুদ্রের সৈকত, শেহলা-ধরা পাথরের উপরে তরঙ্গদল যেখানে দিবারাত্রি মাথা কুটিতেছে! এক দিকে সমুদ্রের নীলাম্বরের প্রান্তে ফেনপুঞ্জের শাদা জরির পাড়, অন্যদিকে নধর শাদ্বলের বিচিত্রবর্ণ নামহারা ফুল, মাঝখানের পীতবর্ণ বালুর চরে কতদিন চারি পায়ের দাগ ফেলিয়া রবিন্সন ক্রুসোর সন্ধানে তাহারা ঘুরিয়াছে। বিনয়ের কাছে-শোনা এই সব কাহিনীর মধ্যে সে নিজের ও বিনয়ের সমাবেশে কত না অপূর্ব্ব চিত্র আঁকিয়া রাখিয়াছে। হঠাৎ কল্পনালোক হইতে তাহার দৃষ্টি চরচিলমারীতে ফিরিয়া আসে। সে দেখিতে পায়, শস্যকাটা শূন্য মাঠে কৃষাণেরা আগুন দিয়া পোয়াল জ্বালাইয়া দিতেছে। মাঠের মধ্যে শত শত চিতাকুণ্ডের মত; হেমন্তের সহমরণে যেন শস্যলক্ষ্মী পুড়িয়া ছাই হইতেছেন। শেষগাড়ি ধান কৃষকের আঙিনার দিকে চলিয়াছে। সন্ধ্যাবেলায় পল্লীর বাঁশবনের মাথায় মাথায় কুণ্ডলিত ধূম; ক্রমে তাহা বিস্তৃত হইয়া গিয়া গ্রামের উপরে একটা শয্যা বিছাইয়া দেয়। আর মনে পড়ে, সেই একবছর আগের বিনয়ের পৌষপার্ব্বণের পিঠা খাওয়ার কথা! সেই জলাশয়ে মাছধরা অভিনয়, তার পরে আরো কত কি! রাবণ যখন সীতাকে হরণ করিতেছিল, জানকী বহুমূল্য আভরণ নিক্ষেপ করিয়া অতীত ও ভবিষ্যতের মধ্যে পরিচয়ের রত্নসেতু বাঁধিতে চেষ্টা করিয়াছিলেন। মানুষের জীবনও সেই রকম! মহাকাল যখন চুলের মুঠি ধরিয়া তাহাকে উর্দ্ধশ্বাসে অনিশ্চয়তার ভবিষ্যতে টানিয়া লইয়া যাইতেছে,

তখন সে প্রিয়তম স্মৃতিগুলিকে পশ্চাতে ফেলিয়া যায়। তারপরে অনতিলব্ধ অবসরের মুহূর্ত্তে সেই রত্নসেতুমাত্র অবলম্বনে সে জীবনের পৌর্ব্বাপর্য্য স্থির করিতে চেষ্টা করে।

কঙ্কণ বাড়ীর বাহির হইত না বটে, কিন্তু বাহির তাহাকে ছাড়িল না। বনোয়ারীর দৌরাত্ম্য ক্রমে ভদ্রতা ও শ্লীলতার সমস্ত সীমা অতিক্রম করিল। সেদিন রাত্রে কঙ্কণ শুইয়াছিল, ঘুম আসিতে তাহার রাত্রি অনেক হইত। হঠাৎ সে দুয়ারে গোটা কয়েক আওয়াজ পাইল। সে সমস্তই বুঝিল। শয্যা ছাড়িয়া উঠিল; প্রদীপটি হাতে লইল; ধীরপদে দ্বার খুলিয়া বাহিরে আসিয়া দাঁড়াইল। দাওয়ার নীচে দাঁড়াইয়া বনোয়ারীলাল। কঙ্কণকে দেখিয়া সে আবার হাসিতে চেষ্টা করিল, কিন্তু কঙ্কণের নিষ্পলক চোখের দিকে চাহিবামাত্র তাহার হাসি অর্দ্ধব্যক্ত ভাবে মিলাইয়া গেল। নিস্তব্ধ অন্ধকার রাত্রে দীপ-মাত্রোদ্ভাসিত সেই একাকিনী অসহায়া বালিকার মুখচোখে কি ছিল, যাহাতে ওই পাষণ্ডটাকে বিন্দুবৎ সঙ্কুচিত করিয়া দিল। সে এক মুহূর্ত্ত নিঃশব্দে দাঁড়াইয়া রহিল, তারপর দ্রুত পলায়ন করিল। কঙ্কণ কিন্তু নড়িল না। যেখানে বনোয়ারী ছিল, সেই দিকে একাগ্র দৃষ্টিতে তাকাইয়া সে পাষাণমূর্ত্তির মত স্থির হইয়া রহিল। চোখে তাহার পলক নাই, অঙ্গে স্পন্দন নাই, নাসিকায় নিশ্বাস পড়িতেছে না—বাঁমহাতে সেই তৈলাধার দীপ। কতক্ষণ সে এইরূপ ছিল জানি না, যখন তাহার প্রথম নিশ্বাস পড়িল, সমস্ত অঙ্গ কাঁপিয়া উঠিল, অমনি তাহার হাত হইতে প্রদীপ পড়িয়া নিভিয়া গেল; সে মূর্চ্ছিত হইয়া দাওয়ার উপর পড়িয়া গেল।

ব্রহ্মদৈত্য চলিয়া যাইবার সময় একটা কিছু ক্ষতি করিয়া যায়। বনোয়ারীলাল চর ছাড়িয়া যাইবার সময় এমন একটা কাণ্ড করিয়া গেল, যাহাতে কঙ্কণদের সংসারটা ভাঙিয়া গেল, তারণদাসের মৃত্যুর কারণ ঘটিল।

নদীর স্রোতের অবিচ্ছিন্ন একটানা গতি দেখিয়া কালের ধারা তথা ইতিহাসের গতির একটানা-অবিরতির ভাবটা আমাদের মজ্জার মধ্যে প্রবেশ করিয়া গিয়াছে। ইতিহাসের ধারা মসৃণ-গতিতে একটানা ভাবে একটা হইতে আর একটা ঘটনায় ক্রমবিকশিত হইয়া চলিয়াছে, এবিষয়ে যেন আর কোনো সন্দেহের কারণ নাই। কিন্তু বোধহয়, ঊনবিংশ শতাব্দীর এই ধারণা পরিবর্ত্তনের সময় আসিয়াছে। ডারবিনীয় যে-ক্রমবিকাশবাদ এই ধারণার মূলে, সেই তত্ত্বের মধ্যেই সন্দেহের বীজ নিহিত ছিল। বীজটা স্বভাবতই ক্ষুদ্র, চোখে পড়ে নাই, কিন্তু গত পঞ্চাশ বছরে তাহা অঙ্কুরিত হইয়াছে। বর্ত্তমান পদার্থবিজ্ঞানের নবতম গবেষণা এই অঙ্কুরের মূলে আশার বারি সেচন করিতেছে।

ইতিহাসের গতি অবিরাম, তাহাতে তত সন্দেহ নাই, যত ইহার গতির একটানা মসৃণত্ব বিষয়ে। ইতিহাসের ধারা সমানভাবে চলিতে চলিতে অকস্মাৎ কোথা হইতে কি কারণে তাহাতে একটা অভূতপূর্ব্ব উপাদান আসিয়া পড়ে, যাহাতে পূর্ব্বের সমান গতি হঠাৎ বাড়িয়া গিয়া মসৃণতা ভাঙিয়া দেয়। যে-নদীর স্রোত এপর্য্যন্ত ঘণ্টায় পাঁচ ক্রোশ

বেগে চলিতেছিল, তাহাতে নূতন উপাদান আসিয়া পড়াতে, তাহার গতি ঘণ্টায় দশ ক্রোশের বেগ লাভ করিল। তর্ক উঠিতে পারে, ইহাতে অবিরতি ভঙ্গ হইল কিরূপে? সেটা তর্কের বিষয় বটে! কিন্তু পূর্ব্বের সমান গতি ও একটানা ভাবের ভঙ্গ হইল, তাহাতে আর সন্দেহ থাকে না। তাহা যদি না থাকে, পৌর্ব্বাপর্য্যের মধ্যে যদি কালের তারতম্য ঘটে, তবে আর কালস্রোতের একটানা অবিরতিকে ইতিহাসের স্বপক্ষে টানা যায় না। আর কালস্রোতের অদৃশ্য সূত্র ছাড়া ইতিহাসের ঘটনাবলীর আশ্রয় কি? কালস্রোতের অদৃশ্য সূত্রেই তো এই বিনি সুতার মালা গ্রথিত হইতেছে। যাহাকে আমরা আগে পরে, এক সময়ে, অতীত ভবিষ্যৎ বলিতেছি, তাহাতো এই কালস্রোতের মানদণ্ড অনুসারে। অতএব কালস্রোতের মধ্যে, এই দ্বিধা ঘটিলে, ইতিহাসের ঐক্য থাকে না।

গাধা-শ্রেণীর এক জাতীয় জানোয়ার বেশ তো ছিল। কি কারণে কে বলিতে পারে, তাহাদের একদল এমন একদেশে গেল, যেখানে কণ্ঠকে যথাসাধ্য লম্বিত না করিলে উচ্চশাখার খাদ্য পাওয়া যায় না। খাদ্যাভাবে তাহাদের বহু পুরুষ মরিল, আবার বহু পুরুষ পরে তাহারা জিরাফ, গাধা আর নয়। আবার, শৃঙ্গহীন পশুর শিং গজাইল কিরূপে। কি কারণে কে বলিতে পারে, ওরই মধ্যে একটার একটুখানি শিংএর আভাস ঘটিল। তাহারি একান্ত চর্চ্চায় আজ শিংএর কত বাহার এবং ব্যবহার। বানরের পূর্ব্বপুরুষের কোনো চিন্তা ছিল না, হঠাৎ একদলের মধ্যে কি পরিবর্ত্তন ঘটিল, যাহার ফলে আজ মানুষ। ইহাকে আমরা দ্বিধাশূন্য ভাবে freak of nature বলি। প্রকৃতির অকারণ লীলা। লীলাতো অকারণই বটে। প্রকৃতির একটানা একঘেয়ে ছন্দ ভাল লাগে না, সে মাঝে মাঝে অকস্মাৎ একটা গোলমাল ঘটাইয়া দেয়।

তারপরে আবার নির্লিপ্ত ভালমানুষটির মত চুপ করিয়া বসিয়া দেখিতে থাকে। ঘটনাস্রোত সেই নূতন উপাদানের প্রভাবে নূতনতর দ্বিগুণতর বেগে ছুটিয়া চলে।

মানুষের ইতিহাসেও আকস্মিকতার এই লীলা আছে। মহাপুরুষ কেন যে জন্মগ্রহণ করে, প্রতিভাবান্ পুরুষের জন্মের কারণ কি, তাহা কেহই নির্ণয় করিতে পারে নাই। কপিলবস্তুর রাজপুত্র কেন গৃহত্যাগ করিল আর মরুভূমির হ্রদের ধারে এত সংসার থাকিতে সূত্রধরের ঘরে কেন যীশুখৃষ্টের জন্ম ? কে বলিতে পারে রুসো বা নেপোলিয়ানের জন্মের কারণ কি ? তাহাদের জীবনের ঘটনাকে ইতিহাসে স্রোতের সহিত মিলাইয়া লইবার চেষ্টা হইয়াছে, কিন্তু মূল ব্যাপারটা, তাহাদের আবির্ভাবের তথ্যটা একান্তই অজ্ঞেয়। ইহারাও freak of nature, প্রকৃতির লীলা। ইহারা মানুষের ইতিহাসকে পুরাতন পথ হইতে নূতন পথে চালনা করিয়াছেন—ইহা ততটা সত্য নয়, যতটা সত্য মানুষের ইতিহাসের গতিকে ইঁহারা বহু গুণে বর্দ্ধিত করিয়া দিয়া, তাহার একটানা মসৃণতাকে খণ্ডিত করিয়া দিয়াছেন। ইতিহাস প্রতি যুগে এই নূতন লীলার উপাদানে আন্দোলিত হইয়া পূর্ব্বতন গতির অবিরতিকে কতক পরিমাণে অস্বীকার করিতেছে।

ঐতিহাসিক জীবনের সত্য ক্ষুদ্রতর ভাবে ব্যক্তিগত জীবনেও দেখা যায়। মানুষের সুখ-সৌভাগ্যের স্থানে শনিরূপে যে আকস্মিকতা বিরাজ করিতেছে সে একদিন অকারণে বিনয়কে আনিয়া কঙ্কণের জীবনস্রোতে ফেলিয়াছিল। আবার আর একদিন বনোয়ারীলালকে আনিয়া দিল। এই দুই নূতন উপাদানের ঘূর্ণাচক্রে কঙ্কণের স্বচ্ছ মসৃণ জীবনধারা বর্দ্ধিতগতি হইয়া নূতন পথে ধাবিত হইল। কোন

দিকে? হয় তো পদ্মার দিকে, হয় তো মৃত্যুর দিকে—হয় তো উভয় দিকেই যুগপৎ।

৬

বনোয়ারীলালের মত দুর্দ্ধর্ষ ব্যক্তি সেদিনকার নৈশ অভিযানের পরে নিশ্চিত করিয়া বুঝিল কঙ্কণের আশা ছাড়িতে হইবে। কঙ্কণকে সে ছাড়িবে, কিন্তু একটা ক্ষতি করিয়া যাইবে। কয়েকদিন পরে সে তারণদাসের কাছে গেল। তাহাকে সে বলিল, কঙ্কণের জন্য বরের সন্ধান করিয়াছিল, কিন্তু বরটি সমস্ত অবস্থা শুনিয়া বিবাহ করিতে সম্মত হইল না। তারণদাস সমস্ত অবস্থা কি বুঝিতে না পারিয়া অবাক্ হইয়া তাকাইয়া রহিল। তখন বনোয়ারী তাহার কাণের কাছে মুখ লইয়া কঙ্কণের আসন্ন মাতৃত্বের কথা শুনাইয়া দিল। তারণ লক্ষ্যহীন ভাবে অর্থহীন দৃষ্টিতে কিছুক্ষণ চাহিয়া থাকিয়া আপন মনেই বলিতে লাগিল—বয়স হয়েছে যে, বয়স হয়েছে। বনোয়ারী বিষ উদ্গীরণ করিয়া চলিয়া গেল।

তারণ বিকাল বেলা তাহার চিঠিপত্রের সমস্ত দপ্তর লইয়া পদ্মার ধারে নির্জ্জন একটা স্থানে চলিয়া গেল। সেখানে পদ্মার তীর নদীগর্ভ হইতে প্রায় বিশ হাত উঁচু; নীচে বালির চর, জল নাই।

সেই তীরে বনঝাউয়ের আড়ালে বসিয়া একে একে সমস্ত চিঠিপত্র, সযত্নসঞ্চিত তাহার ডাকবিভাগের খাতাপত্র, হিসাব নিকাশ আগুন জ্বালিয়া দগ্ধ করিল। সবগুলি নিঃশেষে পুড়িয়া গেলে,

ছাইগুলি সংগ্রহ করিয়া মাটিতে পুঁতিয়া রাখিল। তারপরে ধীরে ধীরে আসিয়া পদ্মার সেই অত্যুচ্চ তীরে দাঁড়াইল। একবার ডাহিনে, একবার বামে, একবার সম্মুখের নীলাভ পদ্মার দিকে চাহিল। আবার ফিরিয়া গিয়া যেস্থানে ভস্মরাশি পুঁতিয়া রাখিয়াছিল, তাহা দেখিয়া আসিল। সেই উচ্চ ভূমিখণ্ডে দাঁড়াইয়া আর একবার এদিক ওদিক চাহিয়া দেখিল, তারপরে সেই অত্যুচ্চ তট হইতে নদীগর্ভে ঝাঁপ দিয়া পড়িল।

সন্ধ্যাবেলা চরের একদল জেলে মাছ মারিয়া ফিরিতেছিল। তাহারা সে জায়গা দিয়া যাইতে একটা লোকের আর্ত্তনাদ শুনিতে পাইল। তাহার নিকটে গিয়া দেখিল তাহাদের ডাকমুন্সি আহত এবং অজ্ঞান হইয়া পড়িয়া আছে। তাহারা ধরাধরি করিয়া তারণকে নৌকায় তুলিয়া শহরের হাসপাতালে লইয়া গেল।

ডাক্তার আসিয়া পরীক্ষা করিল। তারণের ঘাড়ে বিষম আঘাত লাগিয়াছে—মূর্চ্ছা ভাঙে নাই, বাঁচিবার আশা নাই বলিলেই হয়।

পরদিন সকালে তাহার একবার জ্ঞানের মত হইল। ডাক্তার তারণকে চিনিত, সে মাঝে মাঝে ঔষধ লইতে হাসপাতালে আসিত। ডাক্তারকে দেখিয়া তারণ ক্ষীণস্বরে বলিল—পারলাম না ডাক্তারবাবু, আবার ঠকে গেলাম। সঙ্গে একটা হাসি ও খানিকটা রক্ত! ডাক্তার কথাটা ঘুরাইয়া দিবার জন্য জিজ্ঞাসা করিল—কি ডাকমুন্সী, তোমার ডাকঘরের খবর কি? তারণের মুখে একটা হাসির রেখা যেন ফুটিল, পরক্ষণেই তাহা আবার মিলাইয়া গেল। সে বলিল—খেলা, খেলা, ডাক্তার সাহেব, সব মিথ্যা! কিন্তু ডাক্তার বুঝিল প্রাণের আশা আর নাই।

সংবাদ পাইয়া কাঁদিতে কাঁদিতে কঙ্কণ আসিল। ডাক্তার

বলিল—মুন্সী তোমার মেয়ে এসেছে। তারণ একবার তাকাইল—আপন মনে বার দুই বলিল—মায়ের তো মেয়ে, মায়ের তো মেয়ে। তারপর পুনরায় চক্ষু মুদ্রিত করিল। কঙ্কণ পায়ের কাছে পড়িয়া কাঁদিতে লাগিল। তারণ আর চক্ষু খুলিল না। বিকালের দিকে তাহার মৃত্যু হইল।

৭

কঙ্কণ বাড়ি ফিরিয়া সারা রাত্রি কাঁদিয়া কাটাইল। দীর্ঘ রাত্রিতে একফোঁটা ঘুম আসিল না। চরে বসন্ত রোগের দারুণ মড়ক লাগিয়াছিল, হিন্দুপল্লী হইতে শ্মশানযাত্রার হরিধ্বনি তাহার বিনিদ্র ক্লান্তির সহিত মিশিয়া রাত্রিটা একটা অদ্ভুত দুঃস্বপ্নের মত কাটিয়া গেল।

ভোর বেলা ঘরের দাওয়ায় একটা খুঁটিতে ঠেস দিয়া সে নীরবে বসিয়া ছিল। বিনয় আজ তাহাকে দেখিলে আর চিনিতে পারিত না, কিম্বা একান্ত নিবিড়ভাবে চিনিত, যে-পরিচয় সে আগে কখনও পায় নাই। যে-নদীতে সে জোয়ার দেখিয়া গিয়াছে, আজ দুর্দ্দিনের ভাটার টানে তাহার পাঁজর বাহির হইয়া পড়িয়াছে। কত নৌকাডুবির মরিচা-ধরা নোঙর, ভাঙা হাল, আবশ্যকের কত অনাবশ্যক সামগ্রীর খণ্ডাবশেষ আজ নদীগর্ভে দৃশ্যমান্। কঙ্কণের চেহারায় সেই নদীগর্ভের দৃশ্য। দুঃখে মানুষ বড় বাড়িয়া ওঠে। কিন্তু সে বৃদ্ধি বাহিরে নয়, অন্তরের দিকে। মরুভূমির গাছের বাহিরের প্রাচুর্য্য বেশি নয়, কিন্তু মাটির তলে শিকড়ের স্বাবলম্বী দীর্ঘতা অত্যধিক। কঙ্কণের পরিবর্ত্তন অনেকটা সেই রকমের।

শরীরের দিকে তাহার কৃশতা, কিন্তু চোখের দিকে চাহিলে মনে হয়, জীবন-সরোবরের অনেকখানি তলে সে তলাইয়া গিয়াছে। পৃথিবীর অপেক্ষা সমুদ্র উদার, সমুদ্রের অপেক্ষা আকাশ, আর আকাশের অপেক্ষা যদি কিছু উদার, অগাধ অতলগম্য থাকে তবে তাহা মানুষের চোখ, কঙ্কণের চোখ। শ্মশানের দিকে একটি মৃতদেহ লইয়া যাইতেছিল, কঙ্কণ বসিয়া তাই দেখিতেছিল। সে হয় তো ভাবিতেছিল, মানুষ মৃত্যুর পরে ওই পর্য্যন্ত মানুষের সঙ্গে যাইতে পারে, তারপর সব অন্ধকার। জগতে যদি সত্যই কিছু দুষ্প্রবেশ্য থাকে তবে তাহা মানুষের মন। সুখের দিনে তাহার চিন্তার মধ্যে খানিকটা প্রবেশ করা যায়, কিন্তু দুঃখের দিনে তাহা একেবারে দুর্গম।

এমন সময়ে দেখিল বাদল কাঁদিতে কাঁদিতে আসিতেছে। সে ব্যস্ত হইয়া উঠিয়া গিয়া বাদলকে আনিয়া পাশে বসাইল। আজ দুইদিন তাহার সন্ধান লইতে পারে নাই বলিয়া কঙ্কণের কষ্ট হইল! তাহার মনে হইল এই ক্ষুদ্র বালকটি যতই আত্মীয়, যতই দূরবর্ত্তী হ'ক না কেন, আজ সেই একমাত্র তাহার সহায়। সে বাদলকে বুকে জড়াইয়া ধরিয়া আদর করিতে করিতে তাহার কান্নার কারণ জিজ্ঞাসা করিল। কারণ যাহা শুনিল, তাহাতে কঙ্কণের বুকের রক্ত হিম হইয়া গেল।

বাদল পাড়ায় খেলিতে গিয়াছিল, প্রতিদিনই যায়। খেলার সঙ্গীদের নিকটে তাহার দিদিমণির ছেলে হইবে বলিয়া সে আনন্দ করিতেছিল। ছেলেরা ঠাট্টা করে। বাদল রাগিয়া ওঠে। তারপরে দুইপক্ষে মারামারি। বাদল একা, কাজেই সে বেশী মার খাইয়াছে।

ঘটনা শুনিয়া কঙ্কণের নিশ্বাস রুদ্ধ হইবার উপক্রম হইল। ব্যাপারটা যে এতখানি রটিয়াছে, তাহা সে জানিত না। যেমন

আগ্রহে সে এইমাত্র বাদলকে জড়াইয়া ধরিয়াছিল, তাহা আড়ষ্ট হইয়া আসিল। এই আকস্মিক ও অকারণ অনাদরের আড়ষ্টতার কারণ বাদল বুঝিতে পারিল না। সে বারংবার কঙ্কণকে কত প্রশ্ন করিল, কিন্তু সুবিধামত উত্তর পাইল না, কেবলমাত্র দুই একটা হাঁ বা না।

তখন সে দিদিমণির কোল ছাড়িয়া উঠিতে চেষ্টা করিল, কিন্তু তাহাতেও ফল হইল না, কঙ্কণ তাহাকে আটকাইল না। বাদল জানিত দিদিমণির অটল গাম্ভীর্য্য কিসে নড়িবে, সে বলিল তাহার ক্ষুধা পাইয়াছে। এই অস্ত্রে সে বহুদিন বহুবার কঙ্কণের রাগ জল করিয়া ফেলিয়াছে, কিন্তু আজ তাহাতে কোনো ফল হইল না। কঙ্কণ নীরবে রান্নাঘরের চাবিটি তাহার হাতে তুলিয়া দিল। কিন্তু বাদল ত রান্নাঘরের চাবি চাহে না, ক্ষুধাও তাহার পায় নাই, সে প্রত্যূষে উঠিয়া এক পেট খাইয়া বাহির হইয়াছিল। চাবিটি লইয়া দুই হাতে সে নাড়িতে লাগিল, কিন্তু এক পাও নড়িল না, তেমনি স্থির ভাবে সেই স্থানে মুখ নীচু করিয়া দাঁড়াইয়া রহিল।

কঙ্কণ যখন কিছুতেই উঠিল না, বাদল আসিয়া রান্নাঘরের দাওয়ায় চুপ করিয়া বসিল। সূর্য্য মাথার উপর উঠিল। ইতিমধ্যে সে কতবার কঙ্কণের দৃষ্টি আকর্ষণ করিবার চেষ্টা করিয়াছে, কোনো ফল হয় নাই, সে যে এত বেলা পর্য্যন্ত অভুক্ত রহিয়াছে, এই কথাটা কঙ্কণকে না বুঝাইতে পারিয়া তাহার মন ছটফট করিতে লাগিল। এই নিস্ফল অভিমানের তাপে বালকের ক্ষুদ্র চিত্ত দগ্ধ হইতে লাগিল।

এমন সময় পাড়ার একটা গোরু ছুটিয়া আসিয়া উঠানের গাঁদা গাছগুলির মধ্যে প্রবেশ করিল। এতক্ষণে তাহার উদ্দেশ্য সফল হইল ভাবিয়া সে চীৎকার করিয়া গোরু তাড়াইতে লাগিয়া গেল।

গোরুটা কিছুতেই নড়ে না, বাদলও ছাড়ে না। অবশেষে সে একটা লাঠি দিয়া গোরুটাকে দুটা ঘা বসাইয়া দিল। গোরুটা পলাইল, কিন্তু তৎপূর্ব্বে শিংএর একটা আঘাতে বাদলের বাম বাহুতে রক্তপাত করিয়া দিল। বিষম আঘাতে সে পড়িয়া গিয়া কাঁদিয়া উঠিল। কঙ্কণ তাড়াতাড়ি উঠিয়া আসিয়া দেখে বাদলের হাত কাটিয়া রক্ত পড়িতেছে, সে যন্ত্রনায় চীৎকার করিতেছে। সে বাদলকে উঠাইয়া লইয়া ঘরের দাওয়ায় শোওয়াইল, মুখে চোখে জলের ঝাপটা দিতে লাগিল। কিন্তু এই দারুণ বেদনা সত্ত্বেও বাদলের মুখে হাসি ফুটিল। তাহার হাসিতে কঙ্কণের সাহস হইল, ভাবিল, আঘাত এমন কিছু গুরুতর নয়, কিন্তু পর মুহূর্ত্তেই বাদল মূর্চ্ছিত হইয়া পড়িল। মূর্চ্ছিত হইল কিন্তু তবু সেই তৃপ্ত হাসির রেখাটি তেমনি তাহার মুখে লাগিয়া রহিল।

সে হাসির অর্থ কি! তাহার আঘাত লাগিয়াছে সত্য; কিন্তু এই উপলক্ষ্যে তাহার দিদিমণির অভিমান ভাঙিয়াছে তাহা ততোধিক সত্য! আঘাতের দরুণ ওই মূর্চ্ছাটি আর ভালবাসার সার্থকতায় ওই ক্ষীণ হাসির রেখাটি; মূর্চ্ছাতুর নৈশদিগন্তের অধরে যেন সকরুণ চন্দ্রকলাখানি।

৮

এতদিন কঙ্কণের যে পরম আশ্রয় ছিল তাহা আর নাই ওই শিশুর মত সরল দুর্ব্বল নিঃসহায় নিঃশঙ্ক লোকটি যে এব

বড় আশ্রয় তাহা সে বাঁচিয়া থাকিতে বুঝা যায় নাই। সে যে কোনরূপ শারীরিক সাহায্য করিতে অসমর্থ কঙ্কণ তাহা জানিত, তবু তাহার উপস্থিতই একটা অক্ষয়-কবচের মত ছিল।

শিশুর এমন একটি অপরাজেয় মহিমা আছে সহজে যাহা বিশ্বাস হয় না, কিন্তু তাহাকে আঘাত করিতে গেলে মুহূর্ত্তের মধ্যে অক্ষয়-কবচের মত অমোঘ হইয়া দেখা দেয়। সেই সহজ স্বচ্ছ মহিমা ছিল তারণদাসের। ইহাকে করুণা বলিতে হয় বল, কিন্তু সেইজন্যই আরো দ্বিগুণ ইহার মহিমা। এই মহিমায় শুধু শিশুকে নয়, আততায়ীকেসুদ্ধ অন্তত এক মুহূর্ত্তের জন্যও মহৎ করিয়া তোলে।

পাড়ায় তারণের বাড়ীটি সবচেয়ে অরক্ষিত ছিল, কিন্তু কোনোদিন সেখানে চুরি হয় নাই, ছেলেরা কোনোদিন দৌরাত্ম্য করিয়া ফুল ফল তাহার বাড়ীতে চুরি করিতে আসিত না এমন কি কৃষাণদের গোরু বাছুর পর্য্যন্ত সেদিকে বড় ঘেঁসিত না। শিশুরা তারণকে আপন ভাবিত, বৃদ্ধেরা সম্ভ্রম করিত, যুবকেরা তাহার কাছে ঘেঁসিত না।

কিন্তু এখন কঙ্কণের দুইটি বিপদ। একদিকে তারণদাসের অভাব, অন্যদিকে বনোয়ারীলালের উৎপাত। সত্য বটে, বনোয়ারী চলিয়া গিয়াছে কিন্তু ফিরিয়া আসা আশ্চর্য্য নয়, তা ছাড়া সংসারে বনোয়ারীলালের তো অভাবই নাই। সব চেয়ে ভয়ের কথা তো সেই।

কঙ্কণের উপরে পাড়ার যুবকদের বহুদিন হইতে নজর ছিল। কিন্তু কি কারণে জানি না, তারণদাসের স্বাভাবিক মহিমাতেই হউক, বা কঙ্কণের অস্বাভাবিক দূরত্বেই হউক এতদিন সে নিরাপদ ছিল।

কিন্তু এবার পাটের দালাল বনোয়ারীলাল আসিয়া যুবকবৃন্দের সঙ্কোচ ভাঙিয়া দিয়া গিয়াছে, বিশেষ কঙ্কণের ক্রমপরিস্ফুটমান মাতৃত্বে সকলে তাহাকে আপন বাসনার অগ্নিতে ইন্ধন স্বরূপ ভাবিতে আরম্ভ করিয়াছে। সেদিন নির্ব্বোধ বাদল যে-কথা শুনিয়া আসিয়া কঙ্কণকে বলিয়াছিল, তাহা এই দুর্দ্দশার সূচনা মাত্র, শেষ যে কোথায় তাহা ভাবিতেও তাহার রক্ত জল হইয়া যাইত।

তারণের মৃত্যুর পরে কঙ্কণ ভয়ে ও লজ্জায় বাড়ী হইতে বাহির হওয়া ছাড়িয়া দিল। তাহার বর্গাদার করিম সেখ আসিয়া ক্ষেতের ফসল বাড়ীতে পৌঁছাইয়া দিয়া যায়, আর কোথাও বাহিরে যাইবার দরকার হইলে বাদল যায়। কঙ্কণ সারাদিন ঘরের দাওয়ায় নিস্তব্ধ-ভাবে বসিয়া থাকে। কিন্তু রাবণ যে সীতাকে হরণ করিয়াছিল তাহা তো বন হইতে নয়, কুটির হইতেই। পাড়ার দুঃসাহসী দু' একজন যুবক কঙ্কণদের বাড়ীতে সময়ে অসময়ে দেখা দিতে লাগিল ইহাতে দোষের কিছু আছে, তাহারা বুঝিতে পারিত না; তাহাদের চোখে কঙ্কণ সামান্য একজন পতিতা মাত্র, বারনারী, যাহার প্রতি সকলেরই সমান অধিকার

আগে কঙ্কণ এই সব উৎপাতের প্রতিবাদ করিত। এখন কেবল চুপ করিয়া বসিয়া থাকে। কে বাড়ীর পাশ দিয়া গেল, উঠানের মধ্যে কে আসিয়া দাঁড়াইল, অদূরে কে অশ্লীল ইসারা বা গান করিল কোনোদিকে সে মন দিত না। কেবল যখন শ্মশানযাত্রার হরিধ্বনি শুনিত, সে একদৃষ্টে বসিয়া তাহা দেখিত ও মৃত্যুর জন্য কামনা করিত। কিন্তু মৃত্যু তো কাহারো হাত ধরা নয়, যে ইঙ্গিতমাত্রে আসিয়া হাজির হইবে।

সে ভাবিত, এত লোক বসন্তে মরিতেছে, এই চরে, তাহাদের

পাড়ায়, তাহাদের বাড়ীর পাশেই, অথচ যেখানে মৃত্যু, বিভীষিকা নয়—মুক্তির মত কাম্য, সেখানে সে আসে না কেন? মৃত্যুর যদি একটা কোনো নিয়ম থাকিত, তবে এরকম কল্পনার সার্থকতা ছিল। জন্ম যেমন, মৃত্যুও তেমনি একটা খাপছাড়া আকস্মিকতা। অকূল সমুদ্রে কোটি কোটি ঢেউয়ের মধ্যে কেন যে একটা ঢেউ একটু আগে ভাঙিয়া পড়িল, তাহার যদি কোনো নিয়ম থাকে তবে মৃত্যুরও নিয়ম আছে। জন্ম মৃত্যু জীবন তিনই আকস্মিক; আমরা এই তিনকে একত্র করিয়া একটা শৃঙ্খলা রচনার প্রয়াস করিয়াছি। সুতরাং এ ব্যর্থতার জন্য দায়ী ওই তিন আকস্মিক ঘটনা নয় এই অসম্ভবের শৃঙ্খলাপ্রয়াসী আমরা। কাজেই এত প্রয়োজনেও কঙ্কণের বসন্ত হইলনা, আর পাড়ায় বিনা প্রয়োজনে বিনা ইচ্ছায় প্রতি দিন অনেকগুলি করিয়া লোক মরিতে লাগিল।

কঙ্কণের পক্ষে সবচেয়ে কঠিন হইল রাত্রে একাকী গৃহে শয়ন। রাত্রি বেলা বাড়ির আশেপাশে, উঠানে লোকের পদধ্বনি শুনা যাইত, কোনো রাত্রে কে যেন আসিয়া দরজার শিকল নাড়িত, বেড়ায় ধাক্কা দিত। বাদল ছেলে মানুষ সে আর কি করিতে পারে! করিমকে তাহার বাড়িতে আসিয়া শুইবার জন্য কঙ্কণ অনুরোধ করিল। সে কয়েক রাত্রি কঙ্কণের ঘরের দাওয়ায় শুইয়া পাহারা দিল। কিন্তু ব্যাপারটা অশোভন মনে করিয়া তাহাকে আসিতে কঙ্কণ নিষেধ করিল। করিম আপত্তি করিল কিন্তু সে তাহাতে কান দিল না। কঙ্কণ এই মনে করিয়া সান্ত্বনা লাভ করিল যে শিকল যার খুসি নাড়িতে পারে, কিন্তু অর্গল খোলা তাহার নিজের ইচ্ছার উপর।

কঙ্কণ একাকী ঘুমাইতেছিল। গভীর রাত্রে সে কাহার কণ্ঠ শুনিয়া জাগিয়া উঠিল। তাহার মনে হইল তারণদাস বাহিরে দাঁড়াইয়া বলিতেছে—অন্ধকারে সে পথ দেখিতে পাইতেছে না, কঙ্কণকে আলো ধরিতে অনুরোধ করিতেছে। কঙ্কণ ধীরপদে শয্যা ছাড়িয়া প্রদীপ হাতে করিয়া কুটীর হইতে বাহিরে আসিল। তাহার মনে হইল, তারণ আগে আগে পথ দেখাইয়া চলিয়াছে, সে পিছনে পিছনে পদধ্বনি অনুসরণ করিয়া আলো দেখাইয়া চলিল।

কঙ্কণকে নিশিতে পাইয়াছে।

নিশি আর কিছু নহে, নিশীথ রাত্রির আত্মা। তখন মানুষ ঘুমাইয়া পড়ে, কিন্তু জগৎ জাগিয়া ওঠে। দিনের বেলা যে-সব বস্তুকে আমরা জড় বলিয়া মনে করি, এই নিশীথ রাত্রে তাহারা সব জাগ্রত হয়। গাছপালা, নদীনির্ঝর, পাহাড়-পর্ব্বত আকাশের তারা এবং পৃথিবীর ধূলি-কণা কিছুকালের জন্য চৈতন্য লাভ করিয়া অবাক ভাবে তাকাইয়া থাকে।

মানুষ যখন জন্মে নাই, প্রকৃতি যখন এই জগতের একমাত্র মালিক ছিল, কিছু কালের জন্য সেই লগ্ন ফিরিয়া আসে। প্রকৃতি বারে বারে মানুষকে ডাকে। নিশি সেই ডাক লইয়া মানুষের দ্বারে দ্বারে ঘুরিয়া বেড়ায়। মানুষকে ঘুমের মধ্যে জাগিতে হইবে, প্রকৃতির সেই আদিম চৈতন্যের মধ্যে। ঘুম ভাঙিয়া জাগিয়া উঠিলে

সমস্ত মিথ্যা মনে হয়, কিন্তু যে ঘুমের মধ্যে জাগিতে পারে সে আশ্চর্য্য এক জগৎ দেখিতে পায়।

নিশীথ রাত্রিই জগতের যথার্থ পটভূমি। দিনের আলো তাহাকে ক্ষুদ্র ও অত্যন্ত বেশি বোধগম্যভাবে আমাদের সম্মুখে উপস্থিত করে। মানুষকে সে আলোকসংশয়িত করিয়া বৃদ্ধের দৃষ্টি দেয়। কিন্তু এই নিশির আহ্বানে মানুষ আবার শিশু হয়, তাহার চোখে প্রকৃতির বাধা সরিয়া যায়, জগতের রঙ্গমঞ্চে সে আর তখন দর্শক মাত্র নয়, সে-ও অভিনেতাদের অন্যতম হইয়া পড়ে।

অন্ধকার নিশীথের মত বিস্ময়কর অদ্ভুত আর কি আছে! আকাশের তারা তখন আলোকবিন্দুমাত্র নয়, শত সহস্র ব্যাকুল দৃষ্টি। বাতাসে কার নিঃশাস গায়ে লাগে, বনের গাছপালা শাখাপ্রশাখা নাড়িয়া নৃত্য করিতে থাকে, মাঠের উপর দিয়া কাহাদের যাতায়াত! দূরে কুকুরের শব্দকে স্বপ্নপুরীর রথের চাকার আর্ত্তনাদ বলিয়া মনে হয়, নদীর তরঙ্গধ্বনিতে সেই স্বপ্নপুরীর সুন্দরীদের কলকণ্ঠ! দিনের পরিচিত সব দৃশ্য অতি-পরিচয়ের মুখোস খুলিয়া ফেলিয়া মানুষকে তাহাদের দলে যোগ দিতে ইসারা করে। সে একপা একপা করিয়া নূতন-চলিতে-শেখা শিশুর মত অগ্রসর হয়, তাহারা হাত তালি দিয়া ডাকিতে থাকে, নিশি নিশ্বাস রোধ করিয়া দাঁড়াইয়া দেখে, পাছে নিশ্বাসের শব্দে তাহার চটকা ভাঙিয়া যায়।

কঙ্কণ পায়ে পায়ে অগ্রসর হইয়া চলিল। এ-চলা দিনের আলোর নয়, ইহাতে চেতনার স্বাভাবিক স্বাচ্ছন্দ্য নাই, এ যেন কোন দৈবের হাতে যন্ত্রের চলা। ডাহিন হাতে প্রদীপটি স্থির, প্রদীপশিখাটির দিকে চোখের দৃষ্টি লগ্ন, তাহাতে পলক নাই। নিশ্চল আলোকশিখায়

তাহার মুখের সম্মুখ ভাগটা, গাল, দুটি ওষ্ঠাধর, কপাল ও বিশেষভাবে নাকের ডগাটি অত্যুজ্জ্বল, আর সব অন্ধকারে লীন।

সমস্ত প্রকৃতি সজীব হইয়া তাহাকে ডাকিতে লাগিল। উঠানের গাঁদা গাছগুলি জলন্ত ফুলের চুমকুড়ি দিতেছে, সীমের লতা দীর্ঘ বাহু বিস্তার করিয়া দিতেছে, কুলগাছের অজস্র মুখর ফলের সম্ভাষণ—সবাই ডাকিতেছে, বলিতেছে, চল, চল, কঙ্কণ আমরাও আছি।

রাত্রিতে জগৎ নিদ্রিত এত বড় মিথ্যা কথা আর কিছু নাই। কান পাতিলে শুনিবে মাটির তলে অসংখ্য কীটের উসুখুসু শব্দ হইতে পৃথিবীতলে অলক্ষ্য জীবনের যাতায়াত। এই সমস্ত প্রাণপ্রবাহ কঙ্কণকে সাথী হইবার জন্য আমন্ত্রণ করিল। সে শতবার পরিচিত সেই পথ, ক্ষেতের আল, শস্যের ভুঁই, আমের বাগান, শূন্য মাঠ অতিক্রম করিয়া অবশেষে একেবারে পদ্মার জলের ধারে আসিয়া দাঁড়াইল। সম্মুখে নিশীথ রাত্রির নির্য্যাসের মত পদ্মার অকূল স্রোত! কঙ্কণ একবার আকাশের দিকে চোখ তুলিয়া চাহিল, কি দেখিল জানি না, কিন্তু কি দেখিতে পারিত তাহা বলিতেছি।

সঙ্কীর্ণ গিরিপথের একটি মাত্র রন্ধ্রের মধ্য দিয়া বর্ষার দুরন্ত স্রোতস্বিনী যেমন আপনাকে নিঃশেষে নিঃসারিত করিয়া দিবার চেষ্টাতে অজস্র ফেনপুঞ্জের সৃষ্টি করে, তেমনি লক্ষ লক্ষ কোটি কোটি গ্রহ উপগ্রহ চন্দ্র তারা সূর্য্য একটি ক্ষুদ্র আকাশের মধ্য দিয়া আত্মপ্রকাশ করিতে গিয়া এই অলৌকিক জ্যোতিষ্কজাল বিস্তার করিয়াছে। ইহার মধ্যে কত স্তরের প্রকাশ! শত যুগের, লক্ষ যুগের, কোটি যুগের, কোটি কোটি যুগের আলোকরশ্মি এক সঙ্গে কোলাহল করিয়া ছুটিতেছে। দেখিতে দেখিতে তাহার দৃষ্টি এই জ্যোতিষ্ক-মহলা অতিক্রম করিয়া ঊর্দ্ধে উঠিয়া গেল, সেখানে আর

কিছু নাই, কেবল নিরঞ্জন নির্ম্মল শূন্য—বিরাট নীলাম্বরীর নীলতম প্রান্ত। আকাশের উত্তর কোণে ওই যে রাশি রাশি কার্পাসস্তূপের মত নীহারিকা পুঞ্জ, লক্ষ লক্ষ জ্যোতিষ্কের অবিরাম উদয়াস্তের টানা-পোড়েনে ওই জ্যোতির্ম্ময় অলৌকিক কার্পাস হইতে উর্ণাতন্তুসূক্ষ্ম আলোকময় সূত্র তুলিয়া, এই নীলাম্বরীর ধারে ধারে দু' একটি কল্কা তুলিয়া দেয়, ইহাই আমাদের চিরপরিচিত গ্রহনক্ষত্রের সমাবেশ। কিন্তু সেই নীলাম্বরীর অবগুণ্ঠনবতীর সহিত কোনো জন্মে আমাদের পরিচয় নাই।

কঙ্কণ আসিয়া জলের ধারে দাঁড়াইল! কিন্তু তাহার স্বপ্ন ভাঙিল না। এতক্ষণ সে পিতার অসহায় পদধ্বনি অনুসরণ করিয়া আসিতেছিল, এবার সে পদধ্বনি মিলাইয়া গেল। তখন সে নত হইয়া পদ্মার স্রোতে দীপটি ভাসাইয়া দিল। অগভীর জলতলের ঘনশ্যাম শেহলার অন্তরালে স্তব্ধ ছোট ছোট মাছগুলির চোখ আলোতে ঝক ঝক করিতে লাগিল। তাহারা চঞ্চল হইয়া উঠিল। দীপ ভাসিয়া চলিল—কালো অন্ধকারের মধ্যে খানিকটা যেন শাদার তালি দেওয়া। ক্রমে আলো মিলাইয়া গিয়া একটি জ্যোতিবিন্দুরূপে তাহার দীপ অকূল পদ্মাবক্ষে ভাসিয়া চলিল। কঙ্কণ যে ভাবে যে পথে আসিয়াছিল, ঠিক সেই ভাবে সেই পথে গৃহে ফিরিয়া গেল।

সে যদি প্রকৃতিস্থ থাকিত তবে দেখিতে পাইত, পাড়ার যে কয়েকটি লোক অন্ধকারে মাছ ধরিতে আসিয়াছিল তাহারা তাহাকে দেখিয়া ফেলিল। এই ঘটনায় তাহার জটিল জীবনজালে আকস্মিকতার আর একটা গ্রন্থি পড়িয়া গেল।

পরদিন কঙ্কণের নৈশ অভিসারের কথা গ্রামে রাষ্ট্র হইয়া গেল। সংবাদটা দুষ্ট শকুনের মত ঘরের একচাল হইতে অন্য চালে উড়িয়া উড়িয়া অবশেষে কঙ্কণের বাড়ীতে আসিয়া পড়িল। কঙ্কণ অবাক হইয়া গেল। ঘটনা সত্য নয় সে জানে, কিন্তু এতগুলি লোকের সম্মিলিত সাক্ষ্যের উপরে তাহা যে মিথ্যা ইহা সে কেমন করিয়া বুঝাইবে। শত্রুপক্ষের কথা না হয় ছাড়িয়াই দিল, কিন্তু যখন সে শুনিল পাড়ার বৈঠকে স্বয়ং করিমকেও ইহা সকলের সম্মুখে স্বীকার করিতে হইয়াছে, তখন তাহার আর কোন ভরসা রহিল না। করিম নাকি বলিয়াছে, সে শেষরাত্রে মাছ ধরিতে গিয়া তারণ দাসের মেয়েকে অতরাত্রে নদীর ধারে দেখিয়াছে ইহার পরে আর ঘটনাকে মিথ্যা বলিয়া উড়াইয়া দেওয়া চলে না। জগতে সত্য নির্দ্ধারণ এমনি করিয়াই হয়।

ইহার পর হইতে কঙ্কণের শত্রুমিত্র ঘরবাহিরের প্রভেদ ঘুচিয়া গেল। সকলেই একবাক্যে স্বীকার করিল, তারণদাসের মেয়ের চরিত্র ভাল নয়। ইতঃপূর্ব্বে যাহারা তাহাকে পথে ঘাটে নানা রকম আকার ইঙ্গিতে অপমান করিত, এবার তাহারা বাড়িতে আসিয়া উপস্থিত হইতে আরম্ভ করিল। গ্রামে তাহার সহায় ছিল দুইজন, করিম আর বাদল। করিম এখন শত্রুপক্ষের মধ্যে, কারণ তাহার সাক্ষ্যের উপরেই বর্ত্তমান অবস্থাটার ভিত্তি, আর বাদল তো নিতান্ত বালক

কঙ্কণের এখন মৃত্যুই একমাত্র কাম্য। কিন্তু মরণ তো ইচ্ছা করিলেই হয় না। সেদিন সে পাগলের মত পদ্মার ধারে ঘুরিতে ঘুরিতে সেই স্থানে আসিয়া উপস্থিত হইল, যেখানে তারণ দাস আত্মহত্যার চেষ্টা করিয়াছিল। সে জায়গায় আসিয়া কেমন যেন তার চমক ভাঙিল। তাহার মনে হইল, মৃত্যু অবশ্য ইচ্ছা করিলেই আসে না কিন্তু সেজন্য চেষ্টাও তো বেশি করিতে হয় না। এখানেই তো তার পিতার মৃত্যু ঘটিয়াছিল। তখনো সেখানে ডাকবাক্সের ভাঙা এক খানা কাঠ পড়িয়াছিল, চিঠিপত্রের ভস্মাবশেষ, খানিকটা জায়গা ঝলসিয়া গিয়াছে। না তাহার অতটা সাহস নাই, সে অত উঁচু হইতে ঝাঁপ দিয়া পড়িতে পারিবে না।

সে ধীরে ধীরে পদ্মার তীর বাহিয়া নীচে নামিয়া গেল। মৃত্যুর কোন অপেক্ষাকৃত সহজ উপায় আছে কি না, এই চিন্তা তাহার মন আচ্ছন্ন করিয়া পন্থা খুঁজিতে লাগিল। তীরের নীচে খানিকটা বালুর চর তার পরেই অগভীর জলস্রোত। সেখানে ঘুরিতে ঘুরিতে দেখিতে পাইল, স্রোতে ভাসিয়া একখানা ছিন্ন কাঁথা আসিয়া পড়িয়া আছে। বোধ হয়, কোন বসন্ত রোগীর শয্যার অবশেষ। তাহার মনে হইল, এই তো চরে কত লোক বসন্তে মরিতেছে, মরিতে তাহাদের ইচ্ছা নাই, অথচ তাহার এত আবশ্যক, মৃত্যু তাহার কাছেও আসে না। তখনআবার মনে পড়িল, মৃত্যুর উপায় এত অজস্র এবং সেজন্য চেষ্টাও তো বেশি আবশ্যক হয় না। সে অনেকক্ষণ অভিভূতের মত নিস্তব্ধ ভাবে ঐ কাঁথাখানার দিকে চাহিয়া বসিয়া রহিল। তারপরে কি মনে করিয়া উঠিয়া গেল। নিকটবর্তী খেজুরের গাছ হইতে একটা তীক্ষ্ণ কাঁটা ভাঙিয়া আনিল। আবার খানিকটা চুপ করিয়া বসিয়া রহিল।

তারপরে পুনরায় উঠিল। কাঁথাখানার কাছে গেল। নিশ্চয় উহা বসন্ত রোগীর শয্যার অবশেষ। তখন সে এক কাজ করিয়া ফেলিল, যাহার মর্ম্ম সে ভাল করিয়া নিজেই বুঝিতে পারিল না। সেই তীক্ষ্ণ কাঁটা বারংবার ঐ কাঁথাখানায় স্পর্শ করাইয়া বাম হাতের নিটোল কোমল ত্বক ভেদ করিয়া চালাইয়া দিল—কয়েক ফোঁটা রক্ত বাহির হইয়া আসিল ; তাহার প্রথম চমক ভাঙিল রক্ত দেখিয়া, তারপরে হঠাৎ বেদনায়। কাঁটাখানা সে দূরে ফেলিয়া দিল। পদ্মার দিকে চাহিয়া দেখিল—একটা পোড়াকাঠ মন্দস্রোতে ভাসিয়া যাইতেছে, ওপারের অতিদূরে কূলের কাছে একখানা নৌকার অস্পষ্ট আভাস।

কি সর্ব্বনাশ সে করিয়া ফেলিয়াছে। তাড়াতাড়ি হাতখানা সে বেশ করিয়া ধুইয়া ফেলিল। নিজেকে আর তাহার বিশ্বাস নাই। ঐ জায়গাটার প্রতি কেমন একটা ভয়ের ভাব তাহার মনে জাগিল—সে দ্রুত সেস্থান পরিত্যাগ করিয়া বাড়ির দিকে রওনা হইল।

সে রাত্রিটা তাহার ভয়ে ভয়ে কাটিল, পাছে বসন্ত হয়, পাছে জ্বর আসে। রাত্রি কাটিয়া গেল, জ্বর হইল না, ভোর বেলা তাহার মন হইতে ভীতির ভাব চলিয়া গেল। সে যে একটা মস্ত বিপদ হইতে বাঁচিয়া গিয়াছে, ইহাতে মনে এমন একটা প্রফুল্ল ভাব অনুভব করিল, যেমনটি সে অনেকদিন করে নাই।

কিন্তু পরদিন সন্ধ্যাবেলা তাহার একটু জ্বর হইল ; প্রথমটা সে মনে করিল এমন জ্বর মাঝে মাঝে হইয়া থাকে, ইহাতে ভয়ের কিছু নাই। তারপরে গায়ে ব্যথা। দুইদিন পরে অজস্র বসন্তগুটিতে তাহার সর্ব্বাঙ্গ ভরিয়া গেল। দিন দুই তাহার জ্ঞান ছিল। তারপরে যে কি

করিয়া তাহার একমাস কাটিল তাহা সে নিজেই জানে না। একমাস পরে যখন সে কতকটা সুস্থ হইয়া শয্যা ত্যাগ করিল, সে যে কেমন করিয়া অচিকিৎসা এবং সেবা-শুশ্রূষার অভাবে বাঁচিয়া গেল, মরিল না, তাহা নিজেই বুঝিতে পারিল না। একমাস আগের সেই চিন্তা নূতন করিয়া তাহার মনে দেখা দিল—মৃত্যুর জন্য বেশি চেষ্টা করিতে হয় না, তাহার অজস্র উপায় থাকিলেও যাহার বাঁচিবার সে বাঁচিয়া যায়; মৃত্যু কাহারো নিকটে ইচ্ছা করিলেই আসে না।

১১

বিনয় ভোর বেলা রাজসাহী আসিয়া পৌঁছিল। চৈত্র মাসের ভোরের বেলা যাহারা অনেক দিন পরে বড় সহর হইতে গ্রাম্য সহরে আসিয়াছে, তাহারা জানে ইহাতে কেমন একটা আরামদায়ক স্বস্তি আছে। শ্যামল প্রকৃতির সংস্পর্শে চোখ কান যেন জুড়াইয়া যায়।

বিনয় শিশুকাল হইতে যে-প্রকৃতির কোলে মানুষ, সেই পুরাতন মাতৃ-অঙ্কে ফিরিয়া আসিয়া যে-শুশ্রূষা পাইল, তাহাতে কলিকাতার বিষদগ্ধ অভিজ্ঞতার গ্লানি মুহূর্ত্তের মধ্যে তাহার মন হইতে দূর হইয়া গেল। পৃথিবীর বারো আনা সমুদ্র, বাকি চারি আনার বারো আনা আবার প্রকৃতির অধিকৃত, তাহারি একান্তে কোন রকমে মানুষে বাসা বাঁধিয়াছে। প্রকৃতির অলক্ষ্য সেবার দ্বারা মানুষের জীবন যদি জড়িত না হইত, তবে সে এতদিনে পাগল হইয়া যাইত।

বিনয় বাড়ীতে আসিয়া পদ্মামুখী বারান্দাটায় চেয়ার পাতিয়া বসিল,

দূরে চরচিলমারী, মাঝখানে বিশাল বালুর চর, একপাশে স্বচ্ছ স্রোত। সকালবেলার স্নিগ্ধ বাতাসে ছোট ছোট নৌকা, আমের মুকুলের সুগন্ধ এবং দূর বনান্তের কোকিলের গান ভাসিয়া আসিতেছে।

রাত্রির গরমে বিঘ্নিতনিদ্রা প্রকৃতি এই মাত্র জাগিয়া উঠিয়া অলস ভাবে শয্যার উপরেই যেন বসিয়া আছে, এখনো ক্লান্ত অঞ্চল ও শ্রস্ত বেণী সামলাইয়া লইয়া গৃহকাজের জন্য যেন ব্যস্ত হইয়া উঠে নাই।

বিনয়ের বন্ধুরা সেদিন নৌকাযোগে সারাদিনব্যাপী বনভোজনে যাইতেছিল। তাহারা ঘাটে আসিয়া অপ্রত্যাশিত ভাবে বিনয়কে দেখিয়া উল্লসিত হইয়া উঠিল। বিনয়কে তাহাদের সহিত যাইবার জন্য ধরিয়া বসিল। বহুদিন পরে তাহাদের এই অনুরোধ বিনয় কিছুতেই এড়াইতে পারিল না। বিশেষতঃ যে-পদ্মার সহিত তাহার বহুকালের ও নানা ঋতুর নাড়ির যোগ তাহাকে একবার ভাল করিয়া দেখিবার লোভ সে সংবরণ করিতে পারিল না। বিমাতা কলিকাতার আঘাতকে মাতৃস্থানীয়া পদ্মার শুভ্র স্নিগ্ধ হস্তাবলেপের দ্বারা শান্ত করিয়া লইবার জন্য তাহার মন ব্যগ্র হইয়া উঠিল।

বিনয়দের নৌকা নদীর উজান বাহিয়া যাত্রা করিল। এখানকার পদ্মার একটু বিশেষত্ব আছে—নদীটা মাঝখানে চর পড়িয়া দুই ভাগ হইয়া গিয়াছে; চরটার অপরপারে বড় শাখা,—এ পারেরটা ছোট, গ্রীষ্মকালে প্রায় শুকাইয়া যায়। এ যেন দুই যমজ বোনের এক জনের বিবাহ হইয়াছে ধনীর বংশে অপর জন পড়িয়াছে সাধারণ গৃহস্থের পরিবারে; একজনের ঐশ্বর্য্যের পার নাই,—অপরের কায়ক্লেশে চলিয়া যায়।

গ্রীষ্মের পদ্মা; দিগন্তবিস্তৃত চরে নদীর স্রোত নানা অংশে বিভক্ত হইয়া বিচিত্রতার সৃষ্টি করিয়াছে; এখনো নূতন নূতন চর

জাগিতেছে ; যে-সব চর শীতের প্রারম্ভে জাগিয়াছিল তাহাদের ধারে জলের প্রান্তে শ্যামবর্ণ উদ্ভিদের রেখা ; বালির উপরে গো-মহিষের ক্ষুরের চিহ্ন ; রাখাল বালকের বালখিল্য দুর্গের ভগ্নাবশেষ, গরুর গাড়ীর চাকার অত্যন্ত শিথিল চিহ্নরেখা বাতাসে প্রায় লুপ্ত হইয়া আসিয়াছে, এক জায়গায় নৌকার একটা লোহার নোঙর। বালির চর বাহিয়া স্বচ্ছ জল অবাধে চিরিয়া নৌকা গুণের টানে চলিতে চলিতে চরায় বাধিয়া ধাক্কা খাইতেছে, সকলে সচেতন হইয়া উঠিতেছে। পাশেই বালুর চরে জলরেখার কি কারুকার্য্য ; বালির স্তরগুলি কি অপূর্ব্ব কৌশলে বিন্যস্ত, যেন কোন শিল্পী বহু সময় ব্যয় ও পরিশ্রম করিয়া এক মনে এই কাজ করিয়া রাখিয়াছে। বর্ষার স্বৈরিণী নদী আপনার লক্ষ রকম লীলার চিহ্ন বালুর বুকে রাখিয়া গিয়াছে।

এক হিসাবে জলে ও বালুতে বেশ সাদৃশ্য আছে, উভয়ে গায়ে গায়ে মিলিয়া থাকে, কোন স্মৃতিকে চিরস্থায়ী করিতে পারে না ; জলের উপরে দাগ কাটা যায় না, বালুর উপরে কাটিলেই বা কতক্ষণ ! উভয়কেই যথেচ্ছ আকার দেওয়া যায়। ইহারা দুই-ই যেন শিশুর কল্পনার মত লঘু, স্বচ্ছ, বিচিত্র, এবং ক্ষণস্থায়ী, তেমনি সরল, সুন্দর, শুভ্র এবং সুকুমার। বিনয় জলের দিক হইতে চোখ তুলিয়া তীরের দিকে তাকাইল। উচ্চ বাঁধের তল দিয়া নৌকা চলিতেছে। জেলখানার কাছে একটা বৃহৎ অশথ গাছে লক্ষ লক্ষ রঙীন কিশলয় বাতাসে থর থর করিয়া কাঁপিতেছে, যেন লক্ষ লক্ষ শিশুর অস্ফুট কলভাষণ। সারিবদ্ধ গুলমোরের গাছে স্তরে স্তরে স্তবকে স্তবকে অত্যুগ্র রক্তপুষ্পের সম্ভার ; ফুলের রাশিতে পল্লব আচ্ছন্ন। তারপরেই একটা বৃহৎ শিমুল গাছের আপাদমস্তক ফুলে ভরিয়া গিয়াছে ; যেন রক্তবর্ণের তুবড়ি দিয়া দর্শকের দৃষ্টিকে আকর্ষণ করিতেছে। আরো খানিকটা দূরে পলাশের বন;

কালো কালো বৃন্তে কিংশুকের কোমল শিখা বহ্নিলীলা বিস্তার করিয়াছে। গুলমোরে পলাশে শিমুলে যেন বনে দাবানল লাগিয়া গিয়াছে! কবি যে খাণ্ডব-দাহনের কল্পনা করিয়াছিলেন, তাহা বোধ হয় বসন্তকালের অরণ্যেই সম্ভব।

নৌকা চলিতে লাগিল। দুপুরের বাতাসে বালু উড়িয়া আকাশ অন্ধকার; চোখ বন্ধ করিয়া চলিতে হইতেছে, জলে গামছা ভিজাইয়া গায়ে দিতে হইতেছে, তবু সেদিন বিনয় যে আনন্দ পাইল, যাহা তাহার মনটাকে আজো ভিজাইয়া রাখিয়াছে, হয় তো এ আনন্দ ভবিষ্যতে বাড়িয়াই চলিবে, তাহার হিসাব হয় তো অন্য জিনিষের মত করা চলে না।

ইংরেজিতে আছে সুন্দরী স্ত্রীলোক, ভাল বই ও তাম্রকূটের পরে নদীর মত এমন সঙ্গী নাকি আর নাই। উপরিউক্ত তিনটি বস্তুর মধ্যে প্রকৃতিগত ঐক্য আছে। এমন কি পুস্তক অপেক্ষা তাম্রকুট-ধূমের সহিত নারীর মিল যেন কিছু বেশী। (পাঠক হয় তো ভাবিতেছেন, লেখকের অদৃষ্ট মন্দ, নতুবা এমন কথা বলিয়া নারীর ক্রোধের লক্ষ্য হইব কেন? কিন্তু মনে রাখিবেন, রাগের রংও লাল এবং অনুরাগের রংও লাল; বিশেষ অনেক সময় রাগকে অনুসরণ করিয়া যে ভাব আসে তাহা-ই অনুরাগ, কারণ ভালবাসার উল্টা দিকটায় রেষারেষি, বর্ত্তমান ক্ষেত্রে মধ্যপন্থা কোন পন্থাই নয়।)

যাহা বলিতেছিলাম, নারী, নদী, পুস্তক ও তাম্রকূটের প্রধান ঐক্য এই যে, নদীর যেমন উজান ভাটা আছে, অন্য তিনটিরও সেই রকম; অর্থাৎ এ কয়টি পদার্থই নিজের ইচ্ছায় বহিয়া যায়, তবে পাঠক, তাম্রকূটসেবী, নৌবিহারী, এবং হতভাগ্য পুরুষ জাতি ইচ্ছা করিলে কৌশল দ্বারা সেই স্রোতোমধ্যেও যথেচ্ছবিহার করিতে পারে। এই

চারি পদার্থের একটি ব্যক্তিত্ব আছে, তাহা পুরুষের ব্যক্তিত্বের মত কঠিন ও অনম্য নহে ; ইচ্ছা করিলে ইহাদিগকে যথেচ্ছ বাঁকানো যায় ; ইহারা অবসরযাপনের পক্ষে অত্যাবশ্যক ও আরামজনক।

বিনয়রা অপরাহ্নের দিকে বসোরা নামে একটা গ্রামে মধ্যাহ্ন-ভোজন সমাধা করিয়া লইল। তারপর আবার নৌকা ছাড়িয়া দিল। যে-দিকে দৃষ্টি চলে, গাছে গাছে পাটলাভ আমের মুকুল এবং সহস্র বৎসরের স্মৃতি বহন করিয়া তাহার উগ্রমদির গন্ধ। নদীর তীরে সজিনা গাছে শুভ্র স্তিমিত ফুলের স্তবক। যেন আকাশ-সমুদ্রের নীল-তরঙ্গ দিগন্তের উপকূলে প্রহত হইয়া শুভ্রফেনপুঞ্জে স্তম্ভিত হইয়া আছে।

গুণে আকৃষ্ট হইয়া নৌকা ধীরে ধীরে চলিতেছে, বেলা পড়িয়া আসিয়াছে, কোথা দিয়া কোথায় চলিতেছে তাহা কেহই জানে না। তীরে গ্রাম বিরল, কেবল বর্ষার স্তূপাকার বালু, বামদিকে চৈত্রের রৌদ্রে শুষ্ক শূন্য চরে মাঝে মাঝে দুর্ভিক্ষক্লিষ্ট শরবনের চিহ্ন ; অসমতল জমি বর্ষার স্রোতের তালে তালে তরঙ্গিত হইয়াছিল, এখনো তেমনি পড়িয়া আছে। মাঝে মাঝে দু'একখানা জেলে ডিঙি, তাহাদের নিকট হইতে পথ জানিয়া লইয়া বিনয়দের নৌকা চলিতে লাগিল।

সন্ধ্যা হইয়া আসিয়াছে, এখন আর গুণ টানা চলে না। লগি দিয়া ঠেলা হইতেছে। আকাশের সূর্য্যাস্তের সব রঙটুকু জলের উপর স্তরে স্তরে ফুটিয়া উঠিতেছে। নিস্তরঙ্গ নদী অদূরবর্ত্তী বাঁক পর্য্যন্ত গলিত লাক্ষার মত জ্বলিতেছে। সে রঙে যেন আরো একটু কালো ছায়া মিশিল—আরো একটু—আর এক তুলি—পর মুহূর্ত্তেই সমস্ত জলতল একটানা একটা বেগুনী রঙের নিস্পন্দ তরঙ্গায়িত চাদর ; এ যেন একটা রঙের নৃত্য চলিয়াছে—ভাল করিয়া দেখিবার পূর্ব্বেই ওড়নার

ভঙ্গী নূতন আকার ধারণ করিতেছে, এবার নদীর বর্ণ কপোতের পাখার ন্যায় পাণ্ডুর—ক্রমে ঘন—আরো গাঢ়—এবার যেন বিরাট একখানা বাদুড়ের পাখা—বাদামী এবং ধূসর—কালো এবং পাটল; কত বর্ণের আভাস মাখা; এ যেন বর্ণ নয়—গানের সুর—চোখে ঠিক করিয়া ধরা যায় না—তুলিতে আঁকা আরো দুরূহ; সমস্ত ইন্দ্রিয় দিয়া জাল ফেলিতে পারিলে হয় তো ইহার খানিকটা ধরা পড়িতেও পারে। নৌকা একটা মোড় ফিরিতেই বিনয় দেখিতে পাইল প্রকাণ্ড উঁচু বালুস্তূপের উপর দিয়া সন্ধ্যাতারাটি; তাহারই বা কত বর্ণের চাঞ্চল্য; যেন একটা অত্যন্ত স্বচ্ছ ঝিনুকের খণ্ড; আসন্ন ঝড়ের মুখের জোনাকি; সকাল বেলার স্থলপদ্ম।

প্রকৃতি ও সভ্যতা দুই সপত্নী; একস্থানে থাকিলে বনে না। বিনয় লোকালয়ে প্রকৃতিকে দেখিয়াছে—কিন্তু সেখানে সে মন্দির, মসজিদ, হর্ম্ম্য, অট্টালিকা দ্বারা খণ্ডিতা, মানুষের হাতের চিহ্নদ্বারা পদে পদে লাঞ্ছিতা; কিন্তু লোকালয় হইতে মাত্র কয়েক ক্রোশ দূরে আসিয়া—সে আজ একি দেখিল! শোনা যায়, পুরাকালে কোন কোন নির্জ্জন স্থানে দেবতার সাক্ষাৎ লাভ করা যাইত—আজ সেই রকম একস্থানে সে আসিয়া পড়িয়াছে। সমস্ত আকাশ জুড়িয়া এক বিরাট সত্তা জাগিয়া উঠিয়াছে, তাহারা কয়জন লোক—একখানা নৌকাতে—এ যেন তাহার চোখে পড়িয়াও গ্রাহ্য হইল না।

আজ আর প্রকৃতির রূপ রস গন্ধ বর্ণ স্বতন্ত্র ভাবে চোখে পড়িল না। এই সকলের অন্তরে যে রহস্য আবৃত ছিল—আজ তাহার সঙ্গে একেবারে মুখোমুখী—এই নদীচরের নির্জ্জনতায়, এই সন্ধ্যা-লোকের নিঃশব্দতায় —এই অতিক্ষীণ সন্ধ্যাতারার নিস্তব্ধ প্রদোষালোকে! বিনয় ভাবিতে লাগিল—এ দৃশ্য প্রতিদিন কে দেখে! এ বিচিত্র সৌন্দর্য্যের গভীর

গম্ভীর সুধা প্রতিদিন কাহাকে অমরত্বের স্বাদ জানাইয়া যায়—এমন জন-তৃণতরুহীন বিশ্বলোকের অন্তঃস্থলবর্ত্তী উদারতার মধ্যে সুখদুঃখের অতীত লোকে চিত্ত আকর্ষণ করিয়া-লওয়া উদাসীনতার মধ্যে—কাহার সহিত প্রতিদিন শুভদৃষ্টি হয় প্রকৃতির ! চারিদিকে অনন্ত বালুরাশি—যাহাতে মানুষের চিহ্নটুকুও নাই—আকাশেও না—জলতলেও না—এখানে কেবল আদিমতম প্রকৃতি। আজ লোকালয় হইতে দূরে সেই অত্যন্ত প্রাচীনতম অত্যন্ত সনাতন সত্তার সহিত একি অতর্কিতে একি আচম্বিতে তাহার সাক্ষাৎ। যেমন আদিমতম প্রকৃতি—তেমনি রাগদ্বেষ হিংসা প্রেম বিস্ময় ঈর্ষ্যাবিবর্জ্জিত চিত্তের যে ভাববৈচিত্র্য, তরঙ্গহীন নির্ব্বিকার রূপ—তাহাই এক মুহূর্ত্তের জন্য প্রকাশিত হইয়া পড়িল—এমন মুহূর্ত্ত কয়টি আসে ! সেই একটি অমূল্য সম্পদ—মহাবিরাটের পদপ্রান্তে প্রণামী রাখিয়া সে চলিয়া আসিল। কে দেখিল—কে না দেখিল জানি না—কাহার চক্ষু দিয়া অশ্রু গড়াইতে লাগিল—অন্ধকারে কেহ বুঝিতে পারিল না।

রাত্রি অন্ধকার। এখনও চাঁদ উঠে নাই—নদীর জল অসমান—কোথাও অত্যন্ত গভীর, কোথাও পায়ের পাতাও ভেজে না। পথ চিনিয়া চলা দুষ্কর—অত্যন্ত সাবধান হইয়া লগি মারিতে হইতেছে, যেখানে একেবারেই অচল—সেখানে নামিয়া নৌকা ঠেলিতে হইতেছে, শাদা বালুর চর অস্পষ্টতার মধ্যে জল বলিয়া ভ্রম হয়, আবার জলকে বালু মনে করিয়া বিপদে পড়াও অসম্ভব নয়—অল্প পথ চলিতে বহু সময় লাগিতেছে।

মাথার উপরে অগাধ আকাশমণ্ডল অজস্র তারার ভারে নত হইয়া পড়িয়াছে, বর্ণবৈচিত্র্যহীন দিগন্তে বালুস্তূপের আড়ালে অষ্টমীর চাঁদ উঠিয়াছে—জলে আলো পড়িয়া অজগরের শরীরের মত মসৃণ কৃষ্ণবর্ণ

দেখাইতেছে। রাত্রি কত হইবে কে জানে, বোধ হয় মধ্যরাত্রির নিকটে ; অতি দূর লোকালয়ের কাছে শৃগালের ধ্বনি ; চরের জলাশয়ে নিশাচর পাখীর করুণ স্বর—এবং ক্বচিৎ বাদুড়ের অলৌকিক পাখার শব্দ ও বাতাস—আর কোনো শব্দ নাই—দৃশ্য যাহা তাহাও অস্পষ্ট, থাকা-না-থাকার সীমান্তদেশে কাঁপিতেছে।

বিনয়ের মনে হইল, এই মধ্যরাত্রে উন্মুক্ত আকাশের তলে হঠাৎ ঘুম ভাঙিয়া জাগিয়া ওঠার মত এমন বিস্ময়কর ব্যাকুলতা বুঝি আর কিছু নাই। মাথার উপরে ইটপাথরের ছাদ নয়—একেবারে গ্রহতারকার লীলাক্ষেত্র ; ওখানে স্তরে স্তরে লক্ষযুগের আলো জমাট হইয়া বিরাজ করিতেছে—বর্ত্তমান বলিয়া যে অত্যন্ত তুচ্ছ একটা মোহ আমাদের ঘরের কোণে সর্ব্বদাই মহাকালকে অবজ্ঞা করিয়া বিরাজ করে—সেই বর্ত্তমান ওখানে নাই, কোটি কোটি সূর্য্য-শশীর কিরণে ভাস্বর হইয়া—অতীতকাল ওখানে প্রত্যক্ষমান ; আর মহাসম্ভাবনার সূচনা বহিয়া বিপুলতর ভবিষ্যৎ তাহারই গায়ে গায়ে দাঁড়াইয়া ; বর্ত্তমানের সেই সূচিতীক্ষ্ণ অব্যর্থ ধারা তাহাদের বিভিন্ন করিয়া, বিদেশী করিয়া রাখে নাই। বিনয় অনেক বার মধ্যরাত্রে জাগিয়া উঠিয়া আকাশের দিকে চাহিতেই মনে মনে নূতন সম্ভাবনার একটা বিষম ধাক্কা খাইয়াছে—গভীর অন্ধকারের ঢেউ তাহার সর্ব্বাঙ্গ সিক্ত করিয়া দিয়াছে। প্রকৃতির এমন বিরাট গম্ভীর রূপ অল্পই আছে—হিমালয়ের আর মধ্য-রাত্রির রূপ অনেকটা এক রকম ; হিমালয়ের উপরে যে মধ্যরাত্রি সে না জানি কি অলৌকিক, কি অভিনব, কি আশ্চর্য্য !

বিনয় স্পষ্ট বুঝিতে পারিল, এ রাত্রি সজীব, জীবন্ত ; মানুষকে ঘুম পাড়াইয়া প্রকৃতি জাগিয়া উঠিয়াছে—তারায় তারায় তাহার নিঃশ্বাসের স্পন্দন। সে স্পষ্ট বুঝিতে পারিল, প্রকৃতি চলিতেছে, আকাশের

তারায় এবং পৃথিবীর শিশিরে, মাটির গন্ধে এবং নক্ষত্রলোকের সঙ্গীতে, বায়ুমণ্ডলের নিস্তব্ধতায় এবং জলতলের স্তম্ভিত বিস্ময়ে, শৃগালের ধ্বনিতে এবং নিশাচর পাখীর অস্পষ্ট পাখার কম্পনে। সে স্পষ্ট বুঝিতে পারিল, এ রাত্রি চলিতেছে.—এই নদীস্রোতের নিঃশব্দ সঞ্চরণে; ওই অতিদূর নভস্তলের নক্ষত্ররাজির অলোকসম্ভব অলৌকিক রহস্যলোকযাত্রার তালে তালে। কালপুরুষের কটিবন্ধ ও তরবারি—নত হইতে হইতে একেবারে ঝুলিয়া পড়িয়া দিগন্তরেখা স্পর্শ করিল; সপ্তর্ষি ধ্রুবতারাকে প্রদক্ষিণ করিয়া মানস সরোবরে পূজাপদ্ম চয়নে অবতরণের জন্য উদ্যত। কে যেন তাহাকে বলিল—একবার কান পাতিয়া শ্রবণ কর—জ্যোতির্ময় অন্ধকারের আবরণের নিম্নে কি আশ্চর্য্য সঙ্গীত; ইহা শুনিবার পক্ষে শুধু কানই যথেষ্ট নহে—যদি সমস্ত ইন্দ্রিয়কে একত্র করিয়া কর্ণকুহরে পরিণত করিতে পার—যদি নিজেকে ওই অন্ধকারের পরপারবর্ত্তী আলোকের সুরে বাঁধিতে পার, তবে শুনিতে পাইবে, দেখিতে পাইবে, সেখানে দর্শন ও শ্রবণে প্রভেদ নাই—সেখানে সুর দৃশ্য এবং বস্তু শ্রবণযোগ্য। তাহার মনে হইল, সে যেন কোন্ রহস্যময় অন্তর্লোকে যাত্রা করিয়াছে মাথার উপরে তারা, চারিপার্শ্বে তারা—জলতল যেন শত সহস্র তারায় কণ্টকিত। ওইযে দূরে দূরে দিগন্তের ধারে ধারে তারার মত, তাহার মধ্যে কোন্‌টি আকাশের তারা এবং কোন্‌টি পৃথিবীর দীপ কে বলিয়া দিবে! কে বলিয়া দিবে, উহার মধ্যে কোনটি তাহাদের ঘাটে তাহাদের প্রত্যাশায় ব্যগ্র হইয়া ইঙ্গিত করিতেছে! আজ এই দুটির মধ্যে আর ভেদ করিতে সে পারিল না, যে-সত্য মিথ্যাকে দূরে রাখিয়া আপনার পবিত্রতা বাঁচায়—তাহাও সত্য নহে কারণ সে মিথ্যাকে ভয় পায়—যে বিরাট সত্যমিথ্যা দেবদৈত্য জীবনমৃত্যু স্বর্গমর্ত্ত্য এবং আকাশের তারা ও পৃথিবীর দীপকে

আপনার মধ্যে সমন্বয় করিয়া মহত্তম—আজ খেলা করিতে বাহির হইয়া—বিনয় তাহাকে দেখিয়া ফেলিল, অতি অতর্কিতে অত্যন্ত বিনা সাধনায় এ খেলার স্মৃতি চিরন্তন হউক, পরিবর্ত্তনকে সে ভয় করে না—যখনই রাত্রির চন্দ্রতারাখচিত অন্ধকারের মণিমঞ্জুষাটি খুলিবে তখনই সে দেখিতে পাইবে, বিরাটের এই অতি অমূল্য স্বাক্ষরকরা অঙ্গুরীটি এবং তাহার গাত্রে তাহার এই নৌ-যাত্রার বন্ধুদের প্রীতি এবং শ্রদ্ধা, বিশ্বাস এবং বন্ধন, সখ্য এবং সৌহার্দ্দ্য ; মানুষের তুচ্ছতা সেখানে প্রবেশ করে না, কালের সিঁধকাঠি সেখানে পৌছিতে পারে না—মহাকাল স্বয়ং তাহা গ্রহণ করিয়া তাঁহার মণিহারের মধ্যমণিটি করিয়া গাঁথিয়া লন ; এমন খেলার দিন জীবনে কয়টি আসে !

১২

সেদিন বিকালে সদ্য রোগমুক্ত কঙ্কণ ঘরের দাওয়ায় একটি খুঁটিতে ঠেস দিয়া বসিয়া ছিল। রোগ তাহার সারিয়াছে এইমাত্র। শরীর তেমনি দুর্ব্বল ও কাতর। ভীষণ ব্যাধি তাহার সর্ব্বাঙ্গে করাল ছাপ আঁকিয়া দিয়া চলিয়া গিয়াছে।

দুর্ণিবার ব্যাধির আক্রমণ হইতে মানুষ বাঁচিয়া উঠিলে, তাহার মনে একটি অপূর্ব্বভাবের উদয় হয়, একটি শৈশবের ভাব। দেহ ও মনের গ্লানি কাটিয়া গিয়া জীবনটি মেঘনির্ম্মুক্ত প্রাতঃকালের মত শিশিরে শিশিরে ঝলমল করিতে থাকে। পুরাতন জগৎ যেন হঠাৎ নূতনভাবে তাহার চোখে ধরা পড়ে। শিশুর মতই তাহার কৌতূহল,—রঙীন

একখানি পাখীর পালক ইন্দ্রধনুর অসামান্যতা লইয়া তাহার সম্মুখে উপস্থিত হয়। কঙ্কণ সেই ব্যাধিবিমুক্ত শৈশবের দৃষ্টি দিয়া পৃথিবীকে দেখিতেছিল।

এমন সময়ে বাদল ছুটিয়া আসিয়া সংবাদ দিল, বিনয় আসিতেছে। বিনয় আসিতেছে! আগে হইলে কঙ্কণ এ খবর কখনই বিশ্বাস করিত না, কিন্তু আজ তাহার সম্ভবঅসম্ভব-বর্জ্জিত শিশু-মনের কাছে কিছুই অপ্রত্যাশিত বোধ হইল না। বরঞ্চ তাহার মনে হইল, এইতো তিন চারিদিন আগে সে শিবরাত্রির ব্রত উপলক্ষ্যে সারাদিন অনাহারে ও সমস্ত রাত্রি অনিদ্রায় কাটাইয়াছে—ইহার পরও বিনয় যে আসিবে না—ইহাই তো বিস্ময়ের। সে দাঁড়াইয়া উঠিয়া দেখিল, দূরে চরের মধ্যে একটি মনুষ্যমূর্ত্তি, বিনয় বটে; দশ মিনিটের মধ্যেই সে পৌঁছিবে। কঙ্কণ বাদলকে খেলা করিবার জন্য পাড়ায় পাঠাইয়া দিল।

বাদল চলিয়া গেলে সে ঘরে প্রবেশ করিয়া দ্বার বন্ধ করিয়া দিল। প্রথমেই তাহার মনে হইল, একটু সজ্জিত হইয়া বিনয়ের সম্মুখে বাহির হওয়া আবশ্যক। হায়, এই দুঃখের মধ্যেও, এই দুর্দ্দশাতেও! ইহাতে বিস্ময়ের কিছু নাই। যেদিন রামচন্দ্রের সৈন্যসমাগমে লঙ্কার উত্তর দ্বার চকিত হইয়া উঠিয়াছিল, অশোকবনে একবেণীধরা সীতাদেবী কখন্ নিজের অজ্ঞাতসারে একটি পুষ্পমঞ্জরী চয়ন করিয়া অলক্ষ্যে কেশে গাঁথিয়া লইয়াছিলেন—সেওতো এমনি দুঃখের দিনে—এমনি দুর্দ্দশাতেই। আর দ্রৌপদী তো জানিয়া শুনিয়াই, পঞ্চ স্বামীকে নিশ্চিত বিপদের মুখে স্বর্ণপদ্ম আহরণের জন্য পাঠাইয়াছিলেন! নদীকে জিজ্ঞাসা কর, কেন সে নিম্নগা, ধূমকে জিজ্ঞাসা কর কেন সে উর্দ্ধগামী? তাহাদের স্বভাব! ভূষণপ্রিয়তা নারীর তেমনি স্বভাব! নারীকে মনের মত করিয়া

সাজাইবার জন্যই পুরুষের এত বীরত্ব, এত পৌরুষ, এত পরিশ্রম। মহাভারতের কুরুক্ষেত্রের মূলে পঞ্চপাণ্ডবের পৌরুষে আঘাত,—কুরুসভায় নিরাভরণা দ্রৌপদীর অসহায় চিত্র! আর রামায়ণের সাগরবন্ধন ও লঙ্কাকাণ্ডের মূলেও সেই একই কথা! জানকীর পরিত্যক্ত রত্নভূষণগুলি একে একে রামচন্দ্রের চোখে জলন্ত অঙ্গারের দীপ্তি লইয়া জাগিয়া উঠিয়া তাঁহার প্রতিজ্ঞাকে দৃঢ়তর করিয়া তুলিতেছিল। জানকী নিশ্চয় জানিতেন—যে-পাষণ্ডের জন্য তাঁহাকে নিরাভরণ হইতে হইল, তাঁহার বীর স্বামীর হস্তে তাহার নিষ্কৃতি নাই।

কঙ্কণ বাক্স খুলিয়া সযত্নরক্ষিত সেই বাসন্তী রংএর শাড়ীখানি বাহির করিল, যেখানা সে গতবার দোলের দিনে পরিয়াছিল, সেই বহুস্মৃতি-বিচিত্র শাড়ি। শাড়িখানি পরিয়া আরসীখানা হাতে লইল, এতকাল তাহা অনাদরে দেয়ালে টাঙানো ছিল। আরসীখানা মুখের সম্মুখে ধরিয়া সে একেবারে স্তম্ভিত হইয়া গেল। হাত নড়ে না, মুখ সরে না! দর্পণে এ কার ছায়া? এই কি কঙ্কণ? কিছুতেই তাহার বিশ্বাস হইল না, ওই ছায়াটা তার, সে দর্পণের মধ্যে ইতস্তত তাহার নিজের প্রতিবিম্ব খুঁজিতে লাগিল! কিন্তু বারবার সেই একই ছায়া!

এই প্রতিবিম্ব তাহার! ওই বসন্তের দাগে ভরা, ক্লিষ্ট, কালো, শীর্ণ, মুখখানা! জলকণা-বর্ষণোন্মুখ আসন্নবৃষ্টি মেঘের মত তাহার কেশজাল, সে কি ওই? ওই তাম্রশলাকার মত রুক্ষ খিন্ন চুলগুলা? কপোলে কালিমা, শুষ্ক অধর, শীর্ণ গ্রীবা—আজ তাহাকে এই রূপে বিনয়ের সম্মুখে বাহির হইতে হইবে! কেবল চোখ দুটি, হিমালয়ের উচ্চ পাহারায় আবদ্ধ নীলাভ মানস সরসীর মত তাহার চোখদুটি অতীতের আভাস দিতেছে! কিন্তু পূর্ব্ব রূপের আর কিছুই বাকি নাই। তখন দেখিতে দেখিতে সেই অতল স্পর্শ চোখ দুটি জলে ভরিয়া উঠিল, চোখ

ছাপাইয়া সে-অশ্রু গাল বাহিয়া, গ্রীবা বাহিয়া বুকের উপর বিন্দু বিন্দু করিয়া, অবশেষে অবিরল ধারায় ঝরিতে লাগিল। রোগে তাহার কি সর্ব্বনাশ না করিয়া গিয়াছে!

একদিন স্বেচ্ছাকৃত এই রোগকেই সে মুক্তির একমাত্র উপায় মনে করিয়াছিল। কিন্তু ঘটনাকে আমরা যেখানে আসিয়া থামিতে বলি, সে তো সেখানে থামে না। এই রোগ অবশ্য তাহাকে নানা বিপদ হইতে মুক্তি দিয়াছে, কিন্তু একি সর্ব্বনাশ সে করিয়া গেল! এতখানি তো সে চাহে নাই।

কঙ্কণ পাষাণমূর্ত্তির মত দর্পণখানা সম্মুখে ধরিয়া দাঁড়াইয়া রহিল। পাষাণের যদি অশ্রু থাকে, তবে সে পাষাণমূর্ত্তিই বটে!

না, না, এই রূপ লইয়া বিনয়ের সম্মুখে আজ সে বাহির হইতে পারিবে না। বিনয় যে-রূপের স্মৃতি লইয়া চলিয়া গিয়াছিল, যাহার আকর্ষণে সে আজ ফিরিয়া আসিয়াছে, এইরূপ দেখিলে তাহা যে বিদ্রোহ করিয়া উঠিবে, কঙ্কণের পক্ষে তাহা দুঃসহ! বাস্তবে কি হইবে কে জানে, কিন্তু ইহার কল্পনামাত্রেই কঙ্কণকে স্তম্ভিত করিয়া দিল।

সে আর দাঁড়াইয়া থাকিতে না পারিয়া কাঁপিতে কাঁপিতে একেবারে ভাঙিয়া গিয়া বসিয়া পড়িল।

সে কিছুতেই ওই আয়নাখানির দিকে চাহিবে না কিন্তু অনিচ্ছাতেও বারংবার তাহার দৃষ্টি পড়িতে লাগিল। তখন আয়নাখানা দূরে ছুঁড়িয়া ফেলিল। কিন্তু চোখের জলের আর শেষ নাই, তাহার কথা বলিবার শক্তি পর্য্যন্ত লোপ পাইল।

বাহিরে পদশব্দ; ভয়ে তাহার শরীর হিম হইয়া গেল। একবার তাকাইয়া দেখিল, দরজার অর্গলবদ্ধ আছে কিনা! 'বাহিরে পদশব্দ, এ পদশব্দ তাহার বহু দিনরজনীর কর্ণধ্যানে মুখস্থ। বিনয় বাড়ীতে

কাহাকেও না দেখিয়া একবার বাদলকে ডাকিল! কোনো সাড়া নাই। কঙ্কণ এতদিন ভয় করিত পাড়ার ওই যুবকদের, আজ ভয় তাহার সকলের বেশী চির-জীবনের আকাঙ্ক্ষার ধন ওই বিনয়কে। দরজা ভিতর হইতে বন্ধ দেখিয়া বিনয় বুঝিল কঙ্কণ ভিতরে। সে কঙ্কণের নাম ধরিয়া ডাকিল। সে আহ্বান কঙ্কণের মর্ম্মে গিয়া তপ্ত স্মৃতির লৌহশলাকা প্রবেশ করাইয়া দিল—কিন্তু সে কিছুতেই আজ বাহির হইবে না।

বিনয় প্রথমে ঠাট্টার স্বরে তাহাকে ডাকিল, তারপরে বহুদিন অনুপস্থিতির জন্য মান ভাঙাইতে লাগিল—তারপরে অভিমানের স্বর! কিন্তু না আছে সাড়া, না খোলে দুয়ার। ভিতরে শাড়ির খস্‌খস্ শব্দ, লোক আছে নিশ্চয়—কিন্তু বন্ধ দুয়ার বন্ধই রহিল।

বিনয় ক্লান্ত হইয়া দরজার কাছে দাওয়ার উপরে বসিয়া পড়িল। কঙ্কণ তাহা বুঝিল—তাহার মনে কি হইতেছিল! সে ভাবিতেছিল, মাণিক আমার, তুমি বাহিরে ওই ধূলার উপরে বসিলে, আমার বুকের উপরে বসাইলেও যাহাকে যথেষ্ট সমাদর মনে করি নাই,—সে আজ ধূলায়! একবার তাহার মনে হইল বাহির হইয়া যায়—কিন্তু তখনই আয়নায় ছায়া পড়ে। বিনয় রাগ করিয়া আজ ফিরিয়া যায় সেও ভাল, কিন্তু তাহার রূপ-বুভুক্ষিত চিত্ত বিদ্রোহী হইয়া গেলে সে আর ফিরিবে না!

—কঙ্কণ, লক্ষ্মী, দরজা খোলো—

কোন শব্দ নাই।

—আমি দোষ করেছি, মাপ কর, ক্ষমা কর,—বিনয় দরজায় আঘাত করিতে লাগিল।

কঙ্কণ আজ পাষাণ! তাহার সমস্ত দেহমন প্রাণ দিয়া বিনয়ের পায়ের তলায় লুটাইয়া পড়িতে ইচ্ছা করিতেছে—কিন্তু ওই প্রতিবিম্ব

সে পথে তীক্ষ্ণ কণ্টক। বিনয় প্রকৃতিস্থ থাকিলে শুনিতে পাইত, ঘরের মধ্যে রুদ্ধ কান্নার শব্দ! এপারে বিনয়ের চোখে জল, ওপারে কঙ্কণের সর্ব্বাঙ্গ অশ্রুসিক্ত, মাঝখানে অটল অচল অর্গলিত রুদ্ধ দ্বার।

উভয়ের মিলনাকাঙ্ক্ষাকে চরিতার্থতার কাছাকাছি আনিয়া কে এমনভাবে তাহাকে পঞ্চমাঙ্কের নিষ্ফলতায় বিপর্য্যস্ত করিয়া দিল! তৃতীয়ার চাঁদের ক্ষীণ আলোতে ঘরের ছায়া উঠানে গাঁদা গাছের উপরে পড়িল, অদূরে লেবুফুলের স্নিগ্ধ মধুর গন্ধ বাতাস আসিতে লাগিল—আর দূর বনের কোকিলের গান লক্ষযুগের বিরহ-মিলনের স্মৃতির স্তর ভেদ করিয়া অক্ষয় তূণের অফুরন্ত সায়কের মত অবিরল ধারায় উভয়ের কানে পৌঁছিতে লাগিল। বাহিরে যখন মিলনের এমন পূর্ণ আয়োজন, তখন অন্তরের মধ্যে কোথায় বাধা, না জানি সে বাধা কেমনতর দুর্লঙ্ঘ্য।

কঙ্কণ কাঁদিতেছে, বিনয় কাঁদিতেছে, দুজনের ইচ্ছা দুজনের কাছে ছুটিয়া যায়, কিন্তু দ্বার রুদ্ধ! মানুষের সুখসৌভাগ্যের কোঠায় যে শনিগ্রহ চিরদিন বিরাজ করে, একি তাহারই লীলা! মিলনের কূলে আনিয়া যে ঠেলা মারিয়া অকূলে ঠেলিয়া দেয়, আসন্ন অধর হইতে যে ছোঁ মারিয়া চুম্বন কাড়িয়া লয়, মিলনের পূর্ণ পাত্রকে যে ধূলায় নিক্ষেপ করিয়া হাসিতে থাকে, তপ্ত অশ্রুকে যে তুষারকণায় পরিবর্ত্তিত করিয়া ছিনিমিনি খেলে, আর বহুদিনবাঞ্ছিত বল্লভকে দ্বারে উপনীত করিয়া দরজার অর্গল টানিয়া দেয়! এই দুইটি ক্ষুদ্র তুচ্ছ পতঙ্গ-প্রাণ জীবকে আশার পাত্র দেখাইয়া, এত নিকটে আনিয়া এ কী তাহার খেলা! এই মুমূর্ষু জীবের কণ্ঠে আকস্মিকতার নির্ম্মম পাশ কষিতে কষিতে সে হাসিতে লাগিল। সে নির্ম্মম নিষ্পেষে যতই তাহাদের প্রাণ ওষ্ঠাগত হয়, ততই তাহার হাসি উচ্চতর হইতে থাকে! বিধাতা,

তুমি না মানুষকে তোমার শ্রেষ্ঠ সম্পদ দান করিয়াছ, মন দিয়াছ, কোন্ দানব সেই দুর্ব্বলতার সুযোগ লইয়া এমন নিষ্ঠুর খেলা খেলে!

অবশেষে বিনয় উঠিয়া পড়িল, তাহার পঞ্জর ভেদ করিয়া একটি সুদীর্ঘ নিঃশ্বাস পড়িল। কঙ্কণের কানে তাহা প্রবেশ করিল। সে ধূলায় লুটাইয়া কাঁদিতে লাগিল, ঘরের শুষ্ক ধূলি ভিজিয়া গেল, কিন্তু দয়াময় বিধাতার অবিচলিত মনস্তত্বের একটুও নড়চড় হইল না।

বিনয় চলিয়া গেল। কঙ্কণ পড়িয়া কাঁদিতে লাগিল।

কিছুক্ষণ পরে কঙ্কণ উঠিয়া পশ্চিমের জানালা খুলিল। দেখিল দূর দিগন্তের স্বর্ণবহ্নির বিলীয়মান পটে একটা দিবস অস্ত যাইতেছে আর সেই উজ্জ্বল পটভূমিতে একটি ক্ষুদ্র ক্ষীণ কৃষ্ণরেখামাত্র মনুষ্য-মূর্ত্তি। সে-মূর্ত্তি যেন আর পৃথিবীর নয়—ওই সূর্য্যাস্ত-জগতের! কঙ্কণ মূর্চ্ছিতপ্রায় হইয়া পড়িয়া গেল!

বাহিরে তখন তৃতীয়ার চাঁদের আলো, লেবু ফুলের গন্ধ আর বহু যুগের বহু সুখদুঃখের নির্য্যাসের মত ওই কোকিলের কুহুস্বর! ঘরের মধ্যে সেই আয়নাখানা চাঁদের আলোয় এক বিন্দু অশ্রুর মত নিরপেক্ষ বিধাতার চক্ষুতে ছলছল করিতে লাগিল।

## ১৩

রাজসাহী কলেজের বিস্তীর্ণ নির্জ্জন হাতা শুক্লা তৃতীয়ার ক্ষীণ চন্দ্রালোকে অস্পষ্ট, একখানি ছবির মত দেখাইতেছে—অর্দ্ধেক স্বপ্ন, অর্দ্ধেক সত্য। কলেজের পুরাতন অট্টালিকার ছাদের উপরে নারী-

মূর্ত্তিগুলি দীর্ঘছায়াসনাথ হইয়া দাঁড়াইয়া আছে—জ্যোৎস্নার আর একটু সঞ্জীবনী স্পর্শ পাইলেই যেন তাহারা জাগিয়া উঠিবে। বৃহৎ বাড়ির কার্নিস, আলিসার খাঁজে খাঁজে আলো-অন্ধকার। সম্মুখে বাগান-ঘেরা পুষ্করিণী। বাগানের শাদা রঙের ফুলগুলি, রজনীগন্ধা কামিনী, চোখে পড়ে; রঙীন ফুলগুলি এখন কেবল গন্ধ-অনুমান ইতস্তত আলোছায়া আলিঙ্গনবদ্ধ হইয়া পড়িয়া আছে। মসৃণ নির্ম্মল রেখামাত্রহীন জলতল—তাহার উপরে নিস্তব্ধ চিক্কণ চন্দ্রালোক। লিচু গাছগুলির তলদেশ শুষ্ক মঞ্জরীর ভারে আকীর্ণ। আমের বন মুকুলে আক্রান্ত। প্রশস্ত মাঠে শ্যামল ঘাস, পায়ে-চলা পথগুলি নূতন ঘাসে ঢাকিয়া গিয়াছে। সমস্ত নির্জ্জন। কেবল মাঠের মধ্যে ইতস্তত দুচারটি মনুষ্যমূর্ত্তি শ্বেতবস্ত্রের দ্বারা আভাসিত।

বিনয় চর হইতে ফিরিয়া এখানে একাকী ঘুরিতেছিল। সে নির্জ্জনে মনের সঙ্গে একবার বোঝাপড়া করিয়া লইতে চায়। কঙ্কণ কেন তাহাকে প্রত্যাখ্যান করিল? শুধু কঙ্কণ তো নয়, পারুলও তাহাকে অপমান করিয়াছে। পারুল ও কঙ্কণ, তবে কি সকলেই একই মাটিতে গড়া। না, তাহাদের কাহাকেও আর নয়।

শৈশব হইতে সে প্রকৃতির কোলে মানুষ। বাল্যকালে বিদ্যালয়ের পুঁথির পাঠ অপেক্ষা নিস্তব্ধ প্রান্তরের প্রকৃতির রূপ তাহাকে অধিক আকর্ষণ করিয়াছে, বেশি সঙ্গদান করিয়াছে। তখন কোথায় ছিল পারুল, কোথায় ছিল কঙ্কণ! আজ তাহারা অবশ্য অত্যাবশ্যক হইয়া উঠিয়াছে, কিন্তু একদিন ছিল যখন নারীর সঙ্গ তাহার পক্ষে প্রয়োজন ছিল না। আবার কি সেই প্রকৃতির কোলে ফিরিয়া যাওয়া সম্ভব নয়!

কে বলিল, সম্ভব নয়! এই তো গতকল্য মাত্র, সে নৌ-ভ্রমণে

গিয়া প্রকৃতির কি মহার্ঘ্য রূপ দর্শন করিয়া আসিয়াছে। সেই বরাভয় ইঙ্গিত তাহার মনে আশার বাণী উচ্চারণ করিতে লাগিল।

শৈশব হইতে সে নিঃসঙ্গ থাকায় প্রকৃতিকে একটি স্বতন্ত্র সত্তারূপে দেখিতে শিখিয়াছিল। তারপরে জীবনের জটিলতা যত বাড়িয়াছে, নানা স্রোতের ধারা যত তাহার জীবনে মিশিয়াছে, মানুষকে যত বড় করিয়া দেখিতে আরম্ভ করিয়াছে, ততই সেই বাল্যের সহচর মূর্ত্তি দূরে সরিয়া গিয়া ছোট হইয়া আসিয়াছে। আগে প্রকৃতি যেখানে একাকী ছিল, সেখানে মানুষ আসিয়াছে। ক্রমে মানুষ বড় হইয়া উঠিয়া প্রকৃতিকে পটভূমিতে ঠেলিয়া সরাইয়া দিয়াছে। ইহাতে সে কোন অতৃপ্তি বোধ করে নাই, বরঞ্চ ইহা জীবনের পরিণতি মনে করিয়া সে সন্তুষ্ট ছিল।

কিন্তু কাল লোকালয় হইতে দূরে গিয়া প্রকৃতির সে বিরাট রূপ দেখিল, যে-রূপ মানুষের সহিত অমিশ্র, তাহা বিনয়কে পুনরায় আবাল্যের সেই সত্তাকে মনে করাইয়া দিল।

যে মানুষের কাছে তাহার সবচেয়ে বেশি দাবী, সবচেয়ে বেশি আশা, তাহার কাছে আজ এই প্রত্যাখ্যান। তাহার মনে হইল, আজিকার এই প্রত্যাখ্যানের কথা প্রকৃতি যেন জানিতে পারিয়াছিল, তাই সে বিনয়কে একবার অসম্ভাবিত রূপে দেখা দিয়া সান্ত্বনা দিয়া গিয়াছিল। সে যেন বলিয়াছিল, ভয় নাই, মানুষ না থাকে আমি আছি। না, সে বলিয়াছিল, মানুষ নাই, আমিই আছি।

আর কেহ হইলে পারুল কঙ্কণের এই যুগল প্রত্যাখ্যানের পর অদ্ভুত একটা কিছু করিয়া বসিত। কিন্তু বিনয়ের জীবনের সমগ্র ভারকেন্দ্র মানুষের দ্বার হইতে বিচলিত হইয়া প্রকৃতির কোলে আশ্রয় লাভ করিল। বিনয় মনে মনে বলিতে লাগিল—বাঁচিয়া গেলাম,

আহা বাঁচিয়া গেলাম! তাহার মনে হইতে লাগিল—মানুষকে কি জন্য প্রয়োজন? শোকে সান্ত্বনা, দুঃখে সুখ, নিসঙ্গতায় সঙ্গ, পরস্পরে ভালবাসা, এই তো! প্রকৃতির হাত হইতে কি সে এ সব দান পায় নাই! বরঞ্চ আরো বেশি পাইয়াছে। প্রকৃতির প্রেমে দ্বন্দ্ব নাই, সে ফিরিয়া আঘাত করে না—তাহার মত এমন বিশ্বস্ত প্রণয়ী আর কে আছে?

সে মনে করিল, আর একবার তাহাকে সেখানে ফিরিয়া যাইতে হইবে। কিন্তু এখানে লোকালয়ে লাজুক প্রকৃতি খণ্ডিত হইয়া অর্দ্ধেক মাত্র, তাহার বাণী সম্পূর্ণরূপে হৃদয়ে প্রবেশ করে না। যেখানে প্রকৃতি নিঃসপত্ন, যেখানে সে একক মাহাত্ম্যে মহীয়সী—সেইখানে গিয়া তাহার শুশ্রূষা লাভ করিতে হইবে। সে স্থান একমাত্র হিমালয়।

হিমালয়ের কথা মনে পড়িতেই বিনয়ের হৃদয় সেই বহুকালবাঞ্ছিত-দর্শন দেবতাত্মা গিরিরাজের জন্য ব্যাকুল হইয়া উঠিল। তাহার মনে পড়িল, ভারত ইতিহাসের সান্ত্বনা—অমৃতের ওই অফুরন্ত ভাণ্ডারীকে। ভারতবর্ষের যেখানে যে কেহ ব্যথিত শোকার্ত্ত হইয়াছে, সে-ই হিমালয়ে গিয়াছে। তবে কেন সে না যাইবে! হিমালয়ের চিন্তামাত্রে সদ্যপ্রাপ্ত দুটি ক্ষতে যেন অমৃত সঞ্চারিত হইল! তাহার মনে হইল যাহার চিন্তায় মাত্র এত সান্ত্বনা, তাহাকে দর্শনে না জানি কি আনন্দ!

বিনয় বাড়ীতে ফিরিয়া আসিল। কলিকাতা হইতে রাজসাহী, রাজসাহী হইতে হিমালয়। প্রকৃতি ক্রমে গাঢ়তর রূপে তাহাকে কোলে টানিয়া লইতেছে। তখনি সে যাত্রার আয়োজন সম্পূর্ণ করিয়া ফেলিল, পরদিন সে যাত্রা করিবে। দেবতাত্মা হিমালয়ের কাছে পারুল ও কঙ্কণের কল্পনা এমন হাস্যকর ভাবে তুচ্ছ, যে তাহা মনে পড়িয়া বিনয়ের হাসি পাইতে লাগিল।

# হিমালয়

১

বিনয় সন্ধ্যার সময় দার্জ্জিলিং পৌছিয়া ন্যাশনাল বোর্ডিঙ নামে একটি হোটেলে উঠিল। ম্যানেজারের আদেশে যে ঘরে সে আশ্রয় গ্রহণ করিল, তাহাতে আর একটি ভদ্রলোক ছিল। বিনয়ের চোখে লোকটিকে অদ্ভুত মনে হইল। তাহার একটু বিবরণ দেওয়া আবশ্যক।

লোকটি বিশালকায়, বিপুলোদর, প্রচুর দাড়ি পাঠানের মত দুই ভাগে বিভক্ত হইয়া দুই কানের সহিত জড়ানো। বিধাতা যে হাতে ম্যামথ, জলহস্তী, গণ্ডার সৃষ্টি করিয়াছেন, লোকটিও সেই অনভ্যস্ত শিক্ষানবিশী হাতের রচনা। তাহার অঙ্গে সাহেবী পোষাক। সে একখানা গোল টেবিলের উপর ঝুঁকিয়া পড়িয়া মানচিত্র দেখিতেছিল। বিনয়কে সে মুখ তুলিয়া লক্ষ্য করিল না, যেমন ছিল তেমনি রহিল, কেবল মাথাটা ঈষৎ সঞ্চালিত করিয়া বলিল—গুড ঈভনিং মঁসিও। বিনয় প্রত্যভিবাদন করিল। আবার সমস্ত নিস্তব্ধ।

বিনয় লক্ষ্য করিল, ঘরের কোণে একটি বন্দুক এবং একপ্রস্থ অশ্বারোহণের পোষাক। শিয়রের কাছে নেপোলিয়ানের একখানা চিত্র, আরকোলার যুদ্ধে নেপোলিয়ান পতাকা হাতে করিয়া সৈন্যদিগকে আহ্বান করিতেছেন।

বিনয় ক্লান্ত হইয়াছিল, নিজের শয্যায় শুইয়া পড়িল। হঠাৎ সেই লোকটি টেবিলের উপর এক বিশাল চাপড় মারিল—বিনয় চকিত হইয়া উঠিয়া বসিল। লোকটি বলিল—দেখুন মঁসিও দেখুন, সম্রাট

উল্‌মের যুদ্ধে যে চাল দিয়েছিলেন, সেই রকম যদি করতেন, তবে কি ওয়েলিংটনের সাধ্য! বিনয় কিছুই বুঝিতে পারিল না। লোকটি বলিয়া চলিল—আঃ, গ্রাউচি যদি ব্লুকারকে আর এক ঘণ্টা আটকিয়ে রাখতে পারতো! ইংরেজ-লেখকরা ওয়েলিংটনকে বড় যোদ্ধা প্রমাণ করবার জন্য প্রাণপাত করেছে, কিন্তু ওয়াটারলু যুদ্ধে ওয়েলিংটন তো হেরে গিয়েছিল, এমন কি তার রিজার্ভ সৈন্যদলকে জাহাজে উঠবার আদেশ পর্য্যন্ত দিয়েছিল। কেবল ব্লুকার এসে পড়াতেই—

হঠাৎ থামিয়া বিদ্রূপের স্বরে আরম্ভ করিল—ওয়েলিংটন যে কত বড় বীর স্পেনের যুদ্ধই তার প্রমাণ। স্পেন জয় করতে, মঁসিও, তার পাঁচ পাঁচটি বছর সময় লেগেছিল। তবু তো সেখানে সম্রাট স্বয়ং উপস্থিত ছিলেন না—নইলে—হাঃ—

লোকটি চেয়ার ছাড়িয়া দাঁড়াইয়া উঠিল। বিনয় এবার ভাল ভাবে লোকটির বিশালতা লক্ষ্য করিল। সে ঘরের মধ্যে ইতস্ততঃ পায়চারি করিতে করিতে হঠাৎ নেপোলিয়ানের চিত্রের সম্মুখে থামিয়া সামরিক কায়দায় সেলাম করিল, ফরাসী ভাষায় বলিয়া উঠিল—সম্রাট দীর্ঘজীবী হউন।

বিনয় অবাক্ হইয়া সমস্ত দেখিতেছিল। এইবার লোকটি তাহার কাছে আসিয়া বসিল। সে পকেট হইতে একখানা ভিজিটিং কার্ড লইয়া বিনয়ের হাতে দিল। বিনয় দেখিল, তাহাতে লেখা আছে—

M. VIKRAMJIT, F. R. H. S.

Fellow of the Royal Hunting Society.

বিনয় ব্যাপারটা কিছুই বুঝিতে পারিল না। লোকটি আবার উঠিয়া পড়িয়া পায়চারি সুরু করিল। পুনরায় নেপোলিয়ানের চিত্রের সম্মুখে থামিয়া পকেট হইতে একটি সোনার নস্যের কৌটা বাহির

করিয়া অন্যমনস্কভাবে খানিকটা নস্য গ্রহণ করিল, তাহার অনেকটাই নাকে না গিয়া জামার উপরে পড়িয়া গেল। তারপরে একটি বিখ্যাত ফরাসী গানের ছত্র গাহিতে গাহিতে পায়চারী সুরু করিল। গুন্ গুন্ স্বরে গাহিতেছিল—Malbr ouck s'en va-t-en guerre। গান থামিলে সে বিনয়ের কাছে আসিয়া বসিয়া বলিল—দেখুন মঁসিও, শিকার না করেই আমাদের দেশটা গেল। যুদ্ধই যখন সভ্যতার চরম লক্ষ্য, যাদের সে সুবিধে নেই, শিকারেই তাদের একমাত্র সান্ত্বনা। আমার একটা থিওরি আছে, মানুষ প্রথমে শিকার দিয়ে সভ্যতা সুরু করেছিল, কিন্তু ক্রমে দেখতে পেলো জানোয়ার মারা তার পক্ষে অপমানের। সে বুদ্ধিবিদ্যায় জানোয়ারের চেয়ে এত শ্রেষ্ঠ যে নিতান্ত শিভ্যালরির ভাব থেকে জানোয়ার শিকার ছেড়ে, মানুষ শিকার ধরলে, একেই বলে যুদ্ধ।

—কি বলুন ঠিক কিনা! সে হাঃ হাঃ শব্দে হাসিয়া উঠিল:— দেখুন আমি আপনাদের মত এম-এ, বি-এ নই, কাণ্ডজ্ঞানের বলেই এ সমস্ত ভেবে বের করেছি!

লোকটির কথাবার্ত্তায় এমন একটা স্বাভাবিক আন্তরিকতার টান ছিল যে বিনয় তাহার হাসিতে যোগ না দিয়া পারিল না।

—আমি শিকারে বেরিয়েছি, হিমালয়ের উপত্যকার গভীর বনে যাবো; বেশী দেরি নেই।

ক্রমে বিনয়ে ও বিক্রমজিতের মধ্যে আলাপ জমিয়া গেল। লোকটির বয়স পঞ্চাশের কাছাকাছি—কিন্তু স্বাভাবিক হৃদ্যতার গুণে আলাপে কোনো বাধা পড়িল না।

বিনয়ের মনে দারুণ দুঃখ কিন্তু তবু সে আনন্দের সহিত আলাপে যোগ দিল। বিনয় যদি সর্ব্বজ্ঞ হইত, তবে জানিতে পারিত, এই

শিকারোৎসুক মনেও আর একটা নিদারুণ বিষাদের বাসা। কিন্তু একের মনের ভাব অন্যে জানিতে পারিল না—দুজনেরই মুখে হাসি। সংসারে এমনই হয়। এ যেন অনেকটা নূতন দামী জুতা পরার মত। প্রতি পদক্ষেপে পা কাটিয়া যাইতেছে, তবু মুখে হাসি বিকশিত রাখা চাই।

অনেক রাত্রে একবার বিনয়ের ঘুম ভাঙিয়া গেল। এই অবসরে সে বিক্রমজিতের আর একটা অপ্রত্যাশিত পরিচয় পাইল।

বিনয় দেখিল, দেয়ালে একটা টিকটিকি একটা পোকা ধরিয়াছে। বিক্রমজিৎ তাহার মুখ হইতে ওই পোকাটাকে উদ্ধার করিবার জন্য টিকটিকির পিছনে ছুটাছুটি করিতেছে। ক্রমে টিকটিকিটা চাতালের কাছে গিয়া বিক্রমজিতের আক্রমণ হইতে আত্মরক্ষা করিল। বিনয়ের মনে পড়িল, বিক্রমজিতের থিওরি। শিকারই সভ্যতার উৎপত্তি। সে মনে মনে বিক্রমজিতের উপাধিটা আবৃত্তি করিতে করিতে কখন ঘুমাইয়া পড়িল।

২

পরদিন অতি প্রত্যুষে উঠিয়া জানালা খুলিয়া বিনয় বাহিরে তাকাইল। কাঞ্চনজঙ্ঘার দিগন্তের কালো আকাশটাতে তখন কেবল-মাত্র ইন্দ্রাণীর অঙ্গদরচনার জন্য স্বর্গীয় সুবর্ণ কষিয়া পরীক্ষা করা হইতেছে। প্রথমে একটা সোনার রেশ ফুটিয়া তার পরে অকস্মাৎ এক সময়ে সমস্ত দিগন্তখানা কে যেন গলিত কাঞ্চনে মুড়িয়া দিল। কিন্তু এ বর্ণ যেন সজীব, প্রতি পলে পলে তাহাতে নূতন আভাস। সোনার রং

ঘন রক্ত বর্ণে, গাঢ় রক্তিমাফুল্ল গোলাপীতে, গোলাপী স্থলপদ্মের আভাসে, সে আভাস বেগুনী ও পীতবর্ণের মধ্যে দিয়া কখন নিষ্কলঙ্ক শুভ্রতায় আসিয়া পৌঁছিল! আধঘণ্টার মধ্যে একটা ইন্দ্রধনুর বিদ্যুৎ সঞ্চারিত হইয়া গেল। মন্দাকিনীর পুঞ্জীভূত শুভ্র ফেনরাশির মত বিরাট কাঞ্চন-জঙ্ঘার শৃঙ্গ। একটা দিকে সূর্য্যকরোদ্ভাসিত নীহার রেখা, অপর দিকটায় প্রখর সূর্য্যালোকের অভাবে কোমল কালো ছায়া, হরগৌরীর যুগল মূর্ত্তি।

বিনয় চাহিয়া দেখিল, উপত্যকায় তখনো গভীর অন্ধকার। অন্ধকারে ঘন অরণ্য পাহাড়ের গা বাহিয়া গড়াইয়া নামিয়া গিয়াছে, চক্ষু যেখানে আর তাহাকে অনুসরণ করিতে পারে না।

সে উপরে চাহিয়া দেখিল পাহাড়ের গায়ে ধুপি গাছের শ্রেণী। স্তব্ধ, দীপ্ত আকাশের পটভূমিতে প্রত্যেকটি বৃক্ষ, শাখাপ্রশাখা স্বতন্ত্র সুস্পষ্ট হইয়া দেখা যাইতেছে। আর আকাশের প্রান্তে স্বচ্ছ ক্ষীণ চন্দ্রকলাখানি মন্দাকিনীর তীরে খসা কেলিশ্রান্ত রাজহংসের পালকের মত পড়িয়া আছে।

এ দৃশ্য বিনয়ের পক্ষে সম্পূর্ণ নূতন। সে এই পার্ব্বতীয় অভিজ্ঞতাকে সম্পূর্ণরূপে লাভ করিবার জন্য বেড়াইতে বাহির হইল। জনতাপূর্ণ অঞ্চল ত্যাগ করিয়া নির্জ্জন ক্যালকাটা রোড ধরিয়া চলিল। ডাহিনে পাহাড়, পাহাড়ে অপর্য্যাপ্ত ফার্ণের জঙ্গল, বামে সুগভীর উপত্যকা; সেখানে বিশাল শাল সেগুণের শ্রেণী। সে উপত্যকার পরে আবার উপত্যকা, এমন ভাবে কতদূর চলিয়াছে, কে জানে! পথের পাশে মাঝে মাঝে একখানি বেঞ্চি, বৃষ্টিনিবারণের জন্য উপরে একটি কাঠের চালা। বিনয় অনেকটা পথ চলিয়া আসিয়া এক স্থানে কয়েকটা সমাধিস্তম্ভের মত দেখিতে পাইল; তাহার পাশে কতকগুলি

নিশান ঝুলিতেছে। সেখানে সে একখণ্ড পাথরের উপর বসিয়া পড়িল।

তাহার সম্মুখেই নিম্নে গভীর উপত্যকার গভীর অরণ্য। বিনয় যেখানে বসিল, সেখান হইতে উপত্যকার তলদেশ নজরে পড়ে না, কেবল বনস্পতি শ্রেণীর উচ্চতম শাখাগুলি দেখা যায়। আর মাঝে মাঝে বাতাসে দূরবনের শুষ্ক পত্রের মর্ম্মর শ্রুত হয়, যে বনে দিন-দুপুরে ভালুক চরিয়া বেড়ায়। বিনয়ের মনে পড়িল, গত কল্য যখন সে শিলিগুড়ি হইতে ট্রেণে করিয়া পাহাড়ে উঠিতেছিল, সেই কথা। প্রথম যখন সমতলভূমি ছাড়িয়া ট্রেণ পাহাড়ে উঠিতে লাগিল, মাঝখানে সরু পথ, দুই ধারে গভীর খাত, গভীর খাতে গহন অরণ্য হাজার বছরের প্রাচীন। চারিধার নিস্তব্ধ, জনমানব নাই, কেবল বৃহৎ বনস্পতির তলদেশে তাহাদের ট্রেণখানি একখানা খেলনার মত, খেলনার মতই তাহা নগণ্য। শ্বাপদ-সঙ্কুল তরাই প্রদেশের শুষ্ক পত্রের মর্ম্মর তাহার কানে আসিতে লাগিল, আর মাঝে মাঝে দুঃসাহসী কাঠুরিয়ার অদূরে কোথাও কাঠ কাটার শব্দ। নিস্তব্ধ দুপুর, নিশ্চল পর্ব্বত, গভীর অরণ্য সবশুদ্ধ মিলিয়া এমন একটা অলৌকিক মায়া রচনা করিয়াছিল, যাহাতে তাহার সমস্ত শরীর শিহরিয়া উঠিল।

আজও সে অনেকটা সেই রকম অদ্ভুত একটা অলৌকিক ভাব অনুভব করিতে লাগিল। উপত্যকায় চাহিয়া দেখে পাহাড়ের গা বাহিয়া কুণ্ডলিত মেঘপুঞ্জ উপরে উঠিয়াছে। নিম্নে অন্ধকার হইয়া গেল। সে উপরে বসিয়া দেখিতে লাগিল মেঘের পিঠে সূর্য্যকিরণ ইন্দ্রধনুর বল্গা কসিয়া দিতেছে। কিছুকালের মধ্যেই ঐরাবতের বংশধরের মত সেই ধূসরকৃষ্ণ মেঘপুঞ্জে পর্ব্বতসানু ও বনরাজি আচ্ছন্ন হইয়া গেল। তাহারা রবিকিরণের মৃণালগুলিকে উপড়াইয়া লইয়া পাহাড়ে পাহাড়ে ছড়াইয়া

পড়িল। ক্রমে বিনয়ের পায়ের কাছে, চারিধারে, উচ্চে নীচে সর্ব্বত্র মেঘপ্লাবনে ডুবিয়া গেল—আর কিছু দৃষ্ট হয় না—হিমালয় পর্ব্বত নাই। সূক্ষ্ম শীতল বাষ্পের কণা তাহার নাকে মুখে প্রবেশ করিতে লাগিল। বিনয় একা। এই নিখিলপ্লাবী অন্ধকারে বসিয়া সে শুনিতে পাইল, আর কোথাও কোন শব্দ নাই, কেবল উপত্যকার কোন্ গভীরতা হইতে বিদেশীয় কোকিলের কু-কৃ-কু কু-কৃ-কু রব ভাসিয়া আসিতেছে।

মেঘ কাটিয়া গেল, উপত্যকায় বৃষ্টি হইয়া গেল, শালবনের বড় বড় ছায়া পড়িতে লাগিল, সহসা বনপ্রান্তে অজ্ঞাত কোন্ নির্ঝরের কলধ্বনি ধুপিবনের মর্ম্মরের সহিত মিলিত হইয়া কানে আসিতে লাগিল। বিনয় সেই শিলাখণ্ড হইতে উঠিয়া পুনরায় ফিরিয়া চলিল।

সে 'ম্যাল'এ আসিয়া পড়িল। দলে দলে স্বাস্থ্য-ভিক্ষু নরনারী 'ফগ' খাইবার জন্য ছুটাছুটি করিয়া বেড়াইতেছে। গিরিরাজের সভায় এই বিদূষকের দল যদি জানিতে পারিত সপারিষদ গিরিরাজ তাহাদের অভিনয়ে কেমন কৌতুক অনুভব করিতেছেন, তবে বোধ করি তাহারা লজ্জিত হইত।

বিনয় 'ম্যাল' ছাড়িয়া ক্রমে অবজারভেটরি গিরিশিখরের দিকে চলিল। উক্ত শৈলের চড়াই-পথে যখন সে উঠিতেছে, হঠাৎ শুনিতে পাইল—মঁসিও, মঁসিও। স্বর শুনিয়া বুঝিল বিক্রমজিৎ। কিন্তু কোথায় সে! অদূরে একটা ভিড় জমিয়া গিয়াছিল। স্বরটা সেখান হইতে আসিতেছে, বিনয় সেই দিকে চলিল।

জনতার কাছে গিয়া বিনয় যাহা দেখিল তাহা দর্শনীয় ত বটেই, বর্ণনীয়ও। বিক্রমজিতকে কেন্দ্র করিয়া একটা ভিড় জমিয়া উঠিয়াছে। বিনয়কে দেখিয়া বিক্রমজিৎ চীৎকার করিয়া উঠিল—মঁসিও Example is better than lecture! দেখুন, দেখুন কি ব্যাপার!

ব্যাপার গুরুতর বটে। বিক্রমজিতের পরিধানে ইংরেজী ধরণের শিকারের পোষাক। কাঁধে বন্দুক, গরম খাদ্য রাখিবার ফ্লাস্ক, পিঠে একটা থলি। বিক্রমজিৎ সগর্ব্বে একটা গাধার পিঠে আরোহণ করিয়া বসিয়া আছেন, জন্তুটার মুখে লাগাম। পাছে উক্ত জানোয়ারকে কাহারো গাধা বলিয়া ভ্রম হয়, তাই তাহার গলায় একটা বৃহৎ লেবেল ঝুলিতেছে, তাহাতে বড় বড় অক্ষরে লিখিত—THE HORSE.

বিক্রমজিৎ বলিল—দেখছেন আমার অশ্ব। (বিক্রমজিৎ ঘোড়া বলেন না, তাহাতে অশ্বের গৌরবের হানি হইতে পারে)। বিনয় বলিল—লেখা আছে বটে সেই রকম।

বিক্রমজিৎ বলিল—শুধু লেখা নয়, দেখবেন। এই চলো—বলিয়া তিনি লাগামে টান দিলেন। দি হর্স চলিতে চেষ্টা করিল। বিক্রমজিৎ শুধু অশ্বের চলৎশক্তির উপর নির্ভর না করিয়া আরো দুই একটা বাহ্য ব্যবস্থার আয়োজন করিয়াছিলেন। তাঁহার ইঙ্গিতে একজন ভুটিয়া কুলী একটি সরস পল্লব অশ্বের মুখের অদূরে ধরিল—অশ্ব লোভে এক পা তুলিল। আর একজন ভুটিয়া কুলী একটি মশাল জ্বালাইয়া অশ্বের পিছনে ধরিল, অশ্ব ভয়ে আর এক পা তুলিল। তৃতীয় একজন কুলী অশ্বের গলবিলম্বিত একটা রসি ধরিয়া টানিতে লাগিল—সে বাধ্য হইয়া আর এক পা তুলিল। আর উপর হইতে বিক্রমজিৎ কখনো উৎসাহবাক্যে, কখনো অনুরোধে, কখনো অভিমানে তাহাকে চালাইতে লাগিল। বিনয়ের কেবলি মনে হইতে লাগিল—How hard it is to climb!

বিক্রমজিৎ বলিল—মঁসিও পাহাড়ে ওঠা শিখছি। আমার অশ্ব একটু অভ্যস্ত হলেই একেবারে মাউণ্ট এভারেষ্টের দিকে রওনা হব।

বিনয়ের বিষম হাসি পাইল, কিন্তু হাসিলে পাছে এমন একটা

উচ্চাকাঙ্ক্ষার দৃষ্টান্তের গুরুত্ব কমিয়া যায়, তাই সে বিক্রমজিতকে বলিয়া ফিরিল। বিক্রমজিৎ রুমাল উড়াইয়া বলিল—au revoir! তখনি গান ধরিল—

Malbrouck s'en va-t-en guerre.

৩

বৃষ্টি নামিয়াছে।

দার্জ্জিলিঙের বৃষ্টি। চারিদিকে অজস্র সুপ্ত নির্ঝরিণী কিঙ্কিণীঝঙ্কার দিয়া জাগিয়া উঠিয়াছে। বিনয় একাকী ঘরে আবদ্ধ হইয়া চুপ করিয়া বসিয়াছিল। জানালার বন্ধ শার্সির উপরে বৃষ্টির জলধারা লাগিয়া নানা রকম ছবি আঁকিতেছে, আবার মুছিয়া যাইতেছে। বাহিরের আকাশ পাণ্ডুরাভ ধূসর, দিগন্তে গিরিরাজের আসর জল-যবনিকার অন্তরালে অন্তর্হিত, কেবল উপত্যকার বনশ্রেণীর মাথায় সিক্ত শ্যামলতার আভাস।

বাহিরের দৃশ্য লুপ্ত হওয়াতে বিনয়ের মন বাহির হইতে ঘুরিয়া আসিয়া অন্তরে আশ্রয় লইয়াছে। সেখানে দুইটি মূর্ত্তি।

হিমালয়ে আসিয়া বিনয় অন্তরের দিকে দৃষ্টিক্ষেপ করে নাই, হয় তো সময় পাইয়া উঠে নাই। গিরিরাজের অদৃষ্টপূর্ব্ব মহিমায় সে এত বিস্ময়মুগ্ধ হইয়া গিয়াছিল, নিজের কথা মনেই ছিল না। সে যে-বেদনা ভুলিতে এখানে আসিয়াছিল নগাধিরাজের শুশ্রূষায় সেই ব্যথা কেবল সুপ্ত হইয়াছিল, মিলাইয়া যায় নাই। আজ স্বয়ং গিরিরাজ বর্ষার

তিরস্করণীর আড়ালে মুখ ঢাকিয়াছেন। বিনয় হৃদয়ের মধ্যে চাহিয়া দেখিল, দুইটি যুগল ক্ষতচিহ্ন, এক বৃন্তে দুইটি চিরবিকশিত রক্ত-গোলাপ।

কঙ্কণ ও পারুল। কঙ্কণ নববর্ষার পুরবৈঞা বাতাস, পারুল প্রথম ফাল্গুনের দক্ষিণের হাওয়া। একজনের অঞ্চলে স্নিগ্ধ ধানক্ষেতের কোমলতা, অপরের আছে বসন্তের বনের উগ্রমদির গন্ধ। একজন ভাবাইয়া তোলে, অন্যজন মন ভরিয়া দেয়। একজন দূরবীক্ষণের কাচ তাহার ভিতর সুদূর জগতের রহস্য অবারিত হইয়া যায়, অন্যজন দর্পণের মত, দর্শককে উজ্জ্বল করিয়া তোলে। একজন অঞ্চলের ইঙ্গিতে পুষ্পবনে অজস্র ফুল ফোটাইয়া দেয়, আর একজন সেই ফুলে মালা গাঁথিতে থাকে। একজন প্রভাতের জাগরণ, অন্য জন জাগরণের স্বপ্ন। একজন বর্ষারম্ভের মেঘ, অশ্রু-যবনিকা টানিয়া দেয়, অপরে যৌবনের খাণ্ডবে উচ্চ হাস্যের দাবানলের প্রজ্জলিত শিখা। একজন ধীরসঞ্চারী বর্ষার পূর্ববায়ু, অপরে দিগন্তের বাঁধ-ভাঙা বসন্তের উদ্দাম সমীরণ। একজন নিঃশব্দে জীবনের উপরে যবনিকা টানিয়া দেয়, আর একজন কৌতুক কৌতূহলে সেই যবনিকা উড়াইয়া দিয়া হাসিতে থাকে। একজনের সাধনা আত্ম-বিলোপ অপরের আত্ম-প্রকাশ। একজন প্রেমিক, অপরে প্রেম। একজন দেবী, অন্যজন মানবী। কঙ্কণ ও পারুল।

বিনয় ভাবিয়াছিল, হিমালয়ে আসিয়া সে দুই জনের হাত হইতে রক্ষা পাইবে। ঠিক বিপরীত ঘটিল, দুইজনের যুগল স্মৃতি যুগপৎ তাহাকে উন্মনা করিতে লাগিল। বিস্ময়ের কিছু নাই। স্বয়ং মহাদেবও এই হিমালয়েই গৌরীর প্রেমে আবদ্ধ হইয়াছিলেন। তিনি উমার শোকে তপস্যা আরম্ভ করিয়াছিলেন, গৌরী তাঁহাকে জয় করিয়া লইল

কঙ্কণ,—উমা সে আত্মবিলোপশীলা ; পারুল,—গৌরী, প্রণয়ী-জয়-কারিণী। কে জানে সেই প্রাচীন প্রেম-ইতিহাসের পুনরাবৃত্তি পুনরায় এই পুরাতন হিমশৃঙ্গে হইবে কি না!

বিনয়ের চমক ভাঙ্গিল। বৃষ্টি কখন্ ধরিয়া গিয়াছে। বিনয় দ্বার খুলিয়া বাহিরে আসিয়া দাঁড়াইল। আকাশ নির্মল, উপত্যকার বনের মাথায় বৃষ্টির মেঘ। সে বেড়াইতে যাইবে ভাবিতেছে, এমন সময়ে ছুটিতে ছুটিতে বিক্রমজিৎ আসিয়া উপস্থিত হইল।

—মঁসিও মঁসিও, এমন সুযোগ আর মিলবে না, লেট মি ট্রাই—

—ব্যাপার কি মঁসিও বিক্রমজিৎ ?

বিনয় বিক্রমজিতের অনুরোধ ক্রমে তাহাকে মঁসিও বলিয়া সম্বোধন করে।

—আসুন, দেখাচ্ছি।

উভয়ে গৃহে প্রবেশ করিল। বিক্রমজিৎ তাঁহাকে বুঝাইতে লাগিল।

—যখন আমি শিকারে যাবো, হিমালয়ের অত্যুচ্চ সব শৃঙ্গের উপর দিয়ে, যেখানে পথ অত্যন্ত সঙ্কীর্ণ, একেবারে নেই বল্‌লেই হয়, তখন কি করবো বলুন তো ?

বিনয় নীরব হইয়া রহিল।

—এই তো আপনি ভেবে পাচ্ছেন না, আমার কি কর্ত্তব্য। আমিও প্রথমে ভেবে পেতাম না : তার পরে হঠাৎ একদিন মনে এল। কাল দেখছিলেন তো আমার অশ্বটা! দুর্গম গিরিশিখরে আমি আরোহণ করা অভ্যাস করছিলাম ওই অশ্বে চড়ে! কিন্তু এমন অনেক সঙ্কীর্ণ পথ আছে যেখানে আমার অশ্বও যেতে পারে না, সেখানে কি কর্ত্তব্য বলুন তো'!

বিক্রমজিৎ এই পর্য্যন্ত বলিয়া চুপ করিল। ভাবটা যেন বিনয়কে চিন্তা করিবার অবসর দেওয়া হইল। কিন্তু ক্ষণ পরে আবার আরম্ভ করিল—অবশ্যই সেখানে পায়ে চলে যেতে হবে, অন্য উপায় নাই।

বিনয় বলিল,—তা তো বটেই, তা ছাড়া আর উপায় কি। বিক্রমজিৎ বাৎসল্যরসমিশ্রিত মৃদু হাসিয়া বলিল—অত সহজ নয় মঁসিও। সে পথে এক পাহাড়ী ছাগ ব্যতীত কোনো প্রাণীও চলতে পারে না।

বিনয়—তবে একটা মজবুত দেখে পাহাড়ী ছাগ কিনে ফেলুন।

—ছাগলের কাজ নয়। সেখানে পায়ে হেঁটেই যেতে হবে, তবে তার জন্যে অভ্যাস চাই। এই যে বাড়ীর দোতালার কার্ণিস দেখছেন, হাতখানেক চওড়া এর উপর দিয়ে হেঁটে অভ্যাস করে চলতে হবে।

বিনয় ভীত স্বরে বলিল—কিন্তু এটা যে বৃষ্টি হয়ে পিছল হয়ে গেছে।

—সে সব দুরূহ পথে তো সর্ব্বদাই বৃষ্টি হচ্ছে।

—কিন্তু পা পিছলে পড়লে যে একেবারে ত্রিশ হাত নীচে—

বিক্রমজিৎ উৎসাহিত হইয়া বলিল—ত্রিশ হাত নয়, তিনশো হাত, তিন হাজার হাত। সে সব গিরিশিখর থেকে পড়লে একেবারে মিলটনের শয়তানের মত from what a height to what a depth—বলিয়া নিজের রসিকতাতে নিজেই হাসিতে লাগিল।

বিনয় স্তম্ভিত। বিক্রমজিত পিঠে একটা ভারি বোঝা বাঁধিয়া লইল, কাঁধে বন্দুক লইল, পায়ে বুটজুতা পরিল, বাড়ীর কার্ণিসের উপর হাঁটিবার জন্য প্রস্তুত হইতে লাগিল।

বিনয় চুপ করিয়া বসিয়া দেখিতে থাকিল।

—আসুন, মঁসিও, দেখবেন আসুন।

উভয়ে বাহির হইয়া গেল। বিক্রমজিৎ দোতালার সেই পিছল সঙ্কীর্ণ কার্ণিসের উপর দিয়া সগর্ব্বে চলিতে আরম্ভ করিল। লেফ্‌ট, রাইট, লেফ্‌ট,—বিনয় ভাবিতে লাগিল, একবার পা ফসকাইলে আর কথা নাই—ত্রিশহাত নীচে একেবারে ওই পাথরগুলোর উপরে। কিন্তু তখনি তাহার মনে হইল সেই সব গিরিশৃঙ্গ হইতে পাড়লে যে তিন হাজার হাত নীচে!

বিক্রমজিৎ সগর্ব্বে চলিতেছে—লেফ্‌ট রাইট, লেফ্‌ট। আহা মঁসিও, এই সময় যদি আমার একখানা ছবি তুলে রাখতেন—লেফ্‌ট, রাইট, লেফ্‌ট।

বিক্রমজিৎ চলিতে লাগিল। আর বিনয় বসিয়া ভাবিতে লাগিল—অদ্ভুত এই লোকটা। এমনতরো মানুষ সে আগে দেখে নাই। অন্য সময় হইলে বিনয় ইহাকে হয় পাগল নয় বিদূষক বলিয়া মনে করিত। কিন্তু সে যে দুঃখ পাইয়াছে, তাহার পরে আর কাহাকেও নির্দ্দয় সমালোচনা করিতে মন সরে না। বিনয়ের কেমন যেন মনে হইল—লোকটার জীবনে কোথায় একটা দুঃসহ ব্যথা আছে, সেটা ঢাকিয়া রাখিবার জন্যই বীরত্বের এই ছদ্মবেশ। দুঃখে মানুষকে এক করে, বেদনার তীব্র বিদ্যুৎ-ঝলকে অন্ধকার এই মানবজীবনের রহস্য চোখে যেমন উদ্ভাসিত হইয়া ওঠে, এমন আর কিছুতে নয়।

৪

বিনয় দুপুরের দিকে কার্সিয়াং-এ আসিয়া নামিল। দার্জ্জিলিঙের নিঃসঙ্গতায় সে মনে মনে অস্বস্তি বোধ করিতেছিল। একবার কার্সিয়াং

ঘুরিয়া আসিলে মনটা ভাল হইতে পারে ভাবিয়া এখানে আসিয়াছিল। ষ্টেশনে নামিয়া সে সহরের দিকে চলিতে সুরু করিল, কিন্তু খানিকটা গিয়া কি ভাবিয়া আবার ফিরিল। পুনরায় ষ্টেসনে আসিয়া কার্ট রোড ধরিয়া রেলপথের পাশ দিয়া চলিতে লাগিল। মন যখন চিন্তা-ভারাক্রান্ত, তখন অন্য রাস্তায় চলার চেয়ে কার্ট রোড বাহিয়া চলার এক মস্ত সুবিধা আছে—পথটা সমতল, পথের দিকে ততটা মনোযোগ দিতে হয় না।

বিনয়ের ধারণা হইয়াছিল, গিরিরাজের সাহচর্য্যে সে কঙ্কণ-পারুলের কথা ভুলিতে পারিয়াছে। কিন্তু মনের মধ্যে চাহিলে দেখিতে পাইত, কঙ্কণ ও পারুলের স্মৃতি টানা-পোড়েনের মত তাহার অগোচরে নিরন্তর এক সূক্ষ্ম বসন বয়ন করিয়া চলিয়াছে। এই জাতীয় অধিকাংশ স্মৃতিই সেকালের গল্পে শোনা মসলিনের মত, ঘাসের উপর বিছাইয়া দিলে দুঃখরাত্রের অশ্রুশিশিরসম্পাতে সহসা তাহা আর চোখে পড়ে না। সাধারণতঃ চোখে পড়ে না বলিয়াই, হঠাৎ যখন চোখে পড়ে, মানুষের সমগ্র অস্তিত্বকে এমন চমকিত করিয়া দেয়।

পথ পাহাড়ের গায়ে বাধা পাইয়া নূতন নূতন বাঁকে দিগন্তের অপ্রত্যাশিত দৃশ্য প্রকাশ করিয়া চলিয়াছে। হিমালয়ের দিগন্তের অবিচলিত গিরি-দৃশ্য এই কয় দিনেই বিনয়ের কেমন অসহ্য হইয়া উঠিয়াছিল। সে সমতল পথ ত্যাগ করিয়া পাশের পাহাড়ে উঠিতে আরম্ভ করিল।

অগণিত বিচিত্র ফুলে ঢাকা পাহাড়। বিনয় যে দিক দিয়া উঠিতেছিল, সে দিকে কোনো পথ ছিল না, সে অতি কষ্টে চলিতে লাগিল। প্রায় যখন সে শিখরের নিকটে গিয়াছে, দেখিতে পাইল, উপরে ফুলের বনে লাল, নীল পুষ্পরাশির মধ্যে, অপূর্ব্ব আর একটি

ফুল—একটি রমণী মূর্ত্তি। রমণীমূর্ত্তি পিছন ফিরিয়া বসিয়া ছিল, মাথায় তার ঘোমটা। তাহার বসিবার ভঙ্গিটি দেখিয়া বিনয়ের মনে হইল, মেয়েটি পারুল ছাড়া আর কেহ নয়। কিন্তু পারুল এখানে কেমন করিয়া আসিবে, বিশেষ এই নির্জ্জন গিরিশিখরে! আগেই বলিয়াছি, বিনয় পাহাড়ের সেই দিক দিয়া উঠিয়াছিল, যেদিকে পথ ছিল না। কিন্তু তার বিপরীত দিকে সুন্দর পথ ছিল। খুব সম্ভব রমণী সেই পথ দিয়া পাহাড়ে উঠিয়াছিল।

বিনয় নারীমূর্ত্তি লক্ষ্য করিয়া উঠিতে লাগিল। পিছন হইতে নারীমূর্ত্তির মত এমন রহস্যময়ী আর কি আছে! বিশ্বে সকল রহস্যের যেন তাহা প্রতীক। পিছন হইতে নারীমূর্ত্তি অশরীরী; কেবল তাহার বসিবার ঈষৎ বঙ্কিম ভঙ্গিটি দেহলতার একটি নিশ্চল বিদ্যুৎ-রেখার মত। বিনয় নিঃশব্দে যখন তাহার পিছনে গিয়া পৌঁছিয়াছে, তাহার পায়ে লাগিয়া একটা পাথর সশব্দে গড়াইয়া পড়িয়া গেল, দুজনে চমকিয়া উঠিয়া পরস্পরকে দেখিল—পারুল ও বিনয়।

বিনয় অবাক হইয়া বলিল—তুমি এখানে!

পারুল উত্তর করিল—আপনি!

বিনয় ইতিপূর্ব্বে পারুলকে কখনো 'তুমি' বলে নাই। ভবিষ্যতে তাহার সহিত কখনো সাক্ষাৎ করিবে না ভাবিয়াছিল, আর হঠাৎ এই 'তুমি'। কিছুক্ষণ দুজনে নির্ব্বাক বিস্ময়ে তাকাইয়া রহিল, কেহ কোনো কথা বলিতে পারিল না।

বিনয় মনে মনে পারুলের প্রতি বিমুখতার যে প্রাচীর গাঁথিয়া তুলিতেছিল, অতর্কিততার এই আকস্মিক আঘাতে এক মুহূর্ত্তে তাহা চূর্ণবিচূর্ণ হইয়া গেল। বিনয় যদি আগে হইতে জানিয়া শুনিয়া পারুলের কাছে যাইত, তবে এ প্রাচীর কখনো ভাঙিত কিনা সন্দেহ।

কিন্তু যখন সে সব চেয়ে অপ্রস্তুত ছিল, সব চেয়ে কঠিন আঘাত আসিল তখনই। পাথরের বাধা ধূলার মত ভাঙিয়া পড়িল। যে-বাধার গৌরবটা তাহার একমাত্র অবলম্বন ছিল; সেটা যখন গেল, তখন আর বিমুখতার ছল করিয়া লাভ কি! যে-আকস্মিকতা বিনয়ের জীবনে বারবার বিরহের প্রহরী হইয়া দেখা দিয়াছে, সে আজ মিলনের দূতীরূপে আসিয়া উপস্থিত হইল। বিনয় বসিয়া পড়িল।

বিনয় বলিল—পারুল তুমি এখানে?

পারুল—আমরা সবাই এসেছি।

—তোমার বাবা, মা?

—সকলেই।

—হঠাৎ, কেন?

—একজন সন্ন্যাসীর সন্ধানে।

—কে, আমি?

—হয় তো।

—এখানে যে আছি কি করে জানলে?

—সন্ন্যাসীর সন্ধান হিমালয় ছাড়া আর কোথায় করব? পারুল এইবার হাসিল।

সেই হাসিতে বিনয় চমকিয়া উঠিল। এতো সেই পলাইয়া-থিয়েটারে-যাওয়া পারুলের হাসি নয়। বিনয় এক পলকে এই হাসির চমকে পারুলকে নূতন করিয়া দেখিতে পাইল। বিনয় তাহার দিকে এবার ভাল করিয়া চাহিয়া দেখিল। তাহার মাথায় ঘোমটা দেখিয় এত স্পষ্ট ইঙ্গিত সত্ত্বেও বিনয়ের বুকের মধ্যে ছাঁৎ করিয়া উঠিল কিন্তু কই, সীঁথিতে তো সিঁদুর নাই। তবে ঘোমটা কেন?

বিনয় দেখিল, পারুলের কপোল দুটিতে পাণ্ডুরাভা। যদি সে

আরো ভাল করিয়া দেখিতে পারিত, তবে দেখিত, তাহাতে সদ্যশুষ্ক অশ্রুজলের দাগ। চোখের পাতার পক্ষ্মগুলি অশ্রুসিক্ত। চোখের মাঝে সদ্যবর্ষণমুক্ত স্বচ্ছ নীলাম্বরের অপরিমেয় গভীরতা। বৃষ্টি থামিয়া গেলেও দিগন্তের ধারে যেমন দুই একখানি জলভরা মেঘ থাকে, হঠাৎ হাওয়া পাইলে তাহা হইতে অকারণে জল ঝরিয়া পড়ে, তেমনি তাহার চোখের নীচের পাতা দুটির কোলে দুএক বিন্দু জল জমিয়াছিল, একটু নত হইতেই, তাহা গড়াইয়া গাল বাহিয়া পড়িতে লাগিল। বিনয় দেখিল, পারুল অনেকটা কৃশ হইয়া পড়িয়াছে। গ্রীষ্মক্ষীণ নদীর স্বচ্ছ জলধারা যেমন তাহার অন্তরস্থ রহস্যকে উদ্ঘাটিত করে, এই কৃশতাও তেমনি করিয়া বিনয়ের চোখের সম্মুখে পারুলকে খুলিয়া ধরিয়াছিল।

বিনয় ও পারুল নীরবে বসিয়া রহিল। একদা যে বিনয় কথা কহিবার সুযোগ পাইলে আর কিছু চাহিত না, সে আজ নির্ব্বাক। হৃদয় যখন কানায় কানায় পূর্ণ, বাক্যের তখন অবসর কোথায়! আর যদিই তাদের কথোপকথন পাঠককে শোনাইতে পারিতাম, তাহা নিতান্ত অকিঞ্চিৎকর বলিয়া মনে হইত। প্রেমিকদের কথাবার্ত্তা প্রজাপতির রঙীন পাখার মত; সূর্য্যালোকিত ফুলের বনে দূর হইতেই তাহার সৌন্দর্য্য। তাহা ছিঁড়িয়া আনিয়া হাতে ধরিলে একান্ত নিরর্থক—কেবল ব্যর্থতা। যদি ওই নির্জ্জন গিরিশিখরের পুষ্পবনে, হিমালয়ের নিভৃত সন্ধ্যালোকে যাইতে পারি; তবেই ওই সব নিরর্থক কথা সার্থক হইয়া দেখা দিবে। দিবাদগ্ধ কলিকাতার হট্টগোলে সে চেষ্টা করিব না। তাহাদের প্রাণের গভীরতম তুচ্ছ কথাগুলিকে হাস্যকর করিয়া তুলিতে আমার ইচ্ছা নাই।

নদীর জলতলের রেখা যখন তটভূমির নিম্নে পড়িয়া থাকে, তখন

কত গর্জ্জন, কত কলরব। কিন্তু যেদিন জলতল আর তটরেখা মুখে মুখে সমান হইয়া যায়, সেদিন কোথায় সে কলগর্জ্জন!

যেখানে দুজনের মনের মিল আছে, বাক্য সেখানে সম্পূর্ণ অসঙ্গত। অন্তরের ভাবের সহস্রাংশের একাংশও বোধ করি ভাষা প্রকাশ করিতে পারে না। তাই তো মানুষে চুম্বন আলিঙ্গনের সৃষ্টি করিয়াছে—কিন্তু তাহাতেই বা সম্পূর্ণ প্রকাশ কোথায়! আমরা দুর্য্যোধনের মত স্বচ্ছ স্ফটিকদেহের চারি পার্শ্বে অনবরত মাথা ঠুকিয়া ঘুরিয়া মরি। ভিতরটা দেখা যাইতেছে, অথচ প্রবেশের উপায় নাই। গভীরতম ভালবাসা, নিবিড়তম মিলনও দেহের ঐ চৌকাঠের উপরে মাথা রাখিয়া পড়িয়া আছে। দেহই মিলনের সেতু আবার দেহই মিলনের অন্তরায়।

বিনয় অনেকদিন পরে আজ মনে শান্তি পাইয়াছে। কিন্তু পারুলের ঐ ঘোমটাখানা বার বার তাহাকে খোঁচা দিতেছিল। পারুল তাহা বুঝিল, নীরবে হাসিয়া ঘোমটা খুলিয়া ফেলিল। পূর্ণিমার চাঁদের আলো যেমন করিয়া স্বচ্ছ জলতলের মসৃণ উপলরাজিকে উজ্জ্বল করিয়া তোলে, তেমনি পারুলের হাসিটি স্নিগ্ধ এবং ম্লান।

বিনয় একখানি উচ্চ শিলাসনে বসিল। পারুল তাহার কোলে মাথা রাখিয়া বসিল নীচে। বিনয় তাহার হাতখানি নিজের মুষ্টির মধ্যে গ্রহণ করিল। এক হাতে সেই হাতখানি চাপিয়া ধরিয়া অন্য হাত দিয়া বন্য ফুল তুলিয়া পারুলের খোঁপার চুলে, কানে গুঁজিয়া দিতে লাগিল।

চিন্তার আদিম ঊষা হইতে মানুষ জীবনের অর্থ বুঝিতে চেষ্টা করিতেছে, পারিয়াছে কি? জীবন এত বিশাল, এত জটিল, এত বিচিত্র, আর মানুষ এতই তুচ্ছ, তাহার পক্ষে এ অর্থবোধ কখনো সম্ভব নহে। আর যে দুঃসাহসী জীবনকে উপেক্ষা করিয়া সত্যের

আলোকে তাহাকে মুখোমুখী দেখিতে চেষ্টা করিয়াছে, সে হতভাগ্য এই ভস্মলোচনের সম্মুখে পুড়িয়া মরিয়াছে।

তবু তো জীবন দুর্ব্বহ নয়, নিরর্থক নয়, মানুষের প্রতি শত্রুভাবের নয়। তাহাকে বোধ করি খানিকটা বোঝাও যায়। কিন্তু তাহার জন্য এমনি নির্জ্জন গিরিশিখর চাই। এমনি নিভৃত পুষ্পবন। এমনি ভাবে হাতের মুঠি ধরিয়া কোলের উপর মাথাটি রাখা চাই। এমনি চরম মুহূর্ত্তে হয় তো এক আধ পলের জন্য জীবনের অর্থ বোঝা যায়। কিন্তু এমন পরম লগ্ন জীবনে কতবার আসে! তপস্যা অনেক সহজ, কারণ তাহা একের ইচ্ছার উপর নির্ভর করে; কিন্তু এই পুষ্পবনের সাধনা দ্বৈতমনের সাধনা, দুইটি মন এক সময়ে এক সুরে ধ্বনিত হইয়া ওঠা জগতে সব চেয়ে কঠিন, দুষ্প্রাপ্য।

বিনয়, পারুল কি ভাবিতেছিল জানি না। যাহাদের জীবনে এমন চরম লগ্ন আসে, তাহারা আর কিছু ভাবিয়া দেখে না—একেবারে সোজাসুজি দেখিতে পায়। বিনয়ের মনের কথা জানি না—হাত দিয়া সে ফুল তুলিয়া পারুলের খোপা পুষ্পিত করিয়া তুলিতেছিল। পারুলের মনের কথাও জানি না—বিনয়ের কোলের উপর মাথা রাখিয়া সে চুপ করিয়া পড়িয়া ছিল।

এই মোহাবেশ ভাঙিয়া যখন তাহারা উঠিয়া দাঁড়াইল—সন্ধ্যা অনেকক্ষণ উত্তীর্ণ হইয়া গিয়াছে—তখন পারুলের খোপায় অজস্র ফুল আর হিমালয়ের আকাশে অসংখ্য তারা।

বিনয় অকস্মাৎ কলিকাতা ত্যাগ করিলে সর্ব্বেশ্বরীর মাথায় আকাশ ভাঙিয়া পড়িল। তিনি পারুলকে অনেক প্রশ্ন করিয়া যেটুকু খবর সংগ্রহ করিতে পারিলেন, তাহাতে বুঝিলেন, উভয়ের মধ্যে একটা কলহ হইয়া বিনয় চলিয়া গিয়াছে। তিনি সরোষে স্বামীর কাছে গিয়া পড়িলেন—দেখ তোমার মেয়ের কীর্ত্তি। আমি কত কষ্টে জামাই সংগ্রহ করি, তোমার মূর্ত্তিমন্ত মেয়ে……। মেয়েকে লেখাপড়া শিখাইয়া কি ধিঙ্গিই না করিয়াছ…একটা জমিদার জামাই…ইত্যাদি। অবিনাশবাবু কয়েক টিপ নস্য লইয়া বলিয়া উঠিলেন—আঃ…আর, তোমার নিতাই, সে পড়াশোনা না করিয়া এমন কি আদর্শ পু……পু-ত্র হইয়াছে! সর্ব্বেশ্বরী দেখিলেন, অসম্ভব। স্বামীর সহিত কলহ করিবার সৌভাগ্যটুকুও তাঁর নাই। তিনি সরিয়া পড়িলেন।

বিনয়ের খোঁজ চলিতে লাগিল। প্রথমে রাজসাহীতে। তারপরে তিনি তাহার বন্ধুবান্ধবের নিকট হইতে জানিতে পারিলেন, সে দার্জ্জিলিং গিয়াছে। রায়-পরিবার দার্জ্জিলিঙের উদ্দেশ্যে রওনা হইল। সর্ব্বেশ্বরী হাঁপানির রোগী, কাজেই দার্জ্জিলিঙের অত্যুচ্চ গিরিশৃঙ্গ পর্য্যন্ত না গিয়া তাহারা কার্সিয়াং-এ বাসা লইল। স্থির হইল, সেখানে ডেরা বাঁধিয়া বিনয়ের খোঁজ চলিবে। এমন সময়ে অকস্মাৎ বিনয়ের সঙ্গে পারুলের সাক্ষাৎ—পাঠক সে কথা জানেন। পারুলের বহু অনুরোধেও বিনয় সে দিন তাহাদের বাসায় যাইতে সম্মত হইল না। তবে কথা দিয়া গেল, দুএক দিনের মধ্যে সে চলিয়া আসিবে।

সর্ব্বেশ্বরী পারুলের নিকট হইতে বিনয়ের সংবাদ পাইবামাত্র নিতাইকে দার্জ্জিলিং পাঠাইয়া দিলেন—যেমন করিয়াই হউক তাহাকে আনিতেই হইবে। নিতাইকে পাঠাইয়া দিয়া তিনি সগৌরবে ঘোষণা করিলেন—দেখ, আগেই বলেছিলাম। অবিনাশবাবু নীরবে সমস্ত শুনিয়া আর এক টিপ নস্য লইয়া কনস্তান্তিনোপলের ইতিহাসের দ্বিতীয় খণ্ডে মনোনিবেশ করিলেন। সর্ব্বেশ্বরী নিজের স্বামীসৌভাগ্যকে ধিক্কার দিতে দিতে বিনয় ও নিতাইএর জন্য ঘর-বাহির করিতে লাগিলেন। তাঁহার নিত্যসঙ্গী পানের বাটা অনাদরে পড়িয়া রহিল।

নিতাই বিনয়কে খুঁজিয়া বাহির করিল এবং কার্সিয়াং-এ আসিতে সকলের অনুরোধ জানাইল। বিনয় তাহা এড়াইতে পারিল না, বোধ করি ইচ্ছাও ছিল না। সে বোর্ডিংএর দেনা শুধিয়া কার্সিয়াং রওনা হইল। আসিবার সময় বিক্রমজিতের সহিত সাক্ষাৎ হইল না। তাহাকে সমস্ত বিষয় খুলিয়া এক চিঠি লিখিয়া রাখিয়া আসিল। তাহাকে একবার কার্সিয়াং গিয়া তাহাদের সহিত দেখা করিতে বিশেষ অনুরোধ জানাইল। তারপরে দুইজনে কার্সিয়াং যাত্রা করিল।

সর্ব্বেশ্বরী বিনয়কে একেবারে পাইয়া বসিলেন। একদণ্ড তাহাকে চোখের আড়াল হইতে দিতেন না। একহাতে পানের বাটা অন্য হাতে বিনয়কে লইয়া তিনি সর্ব্বদা ঘুরিতেন। যখন তখন পান খাইয়া বেচারা বিনয়ের ঠোঁট পুরু হইয়া গেল।

অবিনাশবাবুর অবস্থার বিশেষ পরিবর্ত্তন দেখা দিল না। মাঝে মাঝে তিনি পত্নীর তাগিদে কর্ত্তব্যপরায়ণতায় সজাগ হইয়া উঠিতেন। সজাগ হইয়া উঠিয়া বিনয়ের হাতে এক ডল্যুম গিবন কিংবা হিরো-ডোটাস তুলিয়া দিতেন। বিনয়ের পক্ষে সর্ব্বেশ্বরীর তাম্বুল অপেক্ষা অবিনাশবাবুর নীরস গিবন অনেক সুখকর ছিল।

যাহারা নিছক প্রেমের বন্ধনের উপর বিশ্বাসী সর্ব্বেশ্বরী সে দলের নহেন। তিনি জানেন, প্রেমের মাধুর্য্যকেও আয়ত্তে রাখিতে হইলে কঠিনতর বন্ধনের আবশ্যক—যেমন আবশ্যক মিছরির দানার মধ্যের সূত্রখানি। বস্তুত ঐ নীরস সূত্রখানা আছে বলিয়া মিছরি দানা পাকাইয়া উঠিতে পারে! মিছরির পক্ষে যেমন সুতাগাছা, বিবাহিত প্রেমের মাধুর্য্যে তেমনি অবহিত শাশুড়ীর সদাজাগ্রত সতর্কতা।

সর্ব্বেশ্বরীকে অবলম্বন করিয়া পারুলের প্রেম জমিয়া উঠিতে লাগিল কিনা জানি না, কিন্তু বিনয়ের মন আসন্ন বৈবাহিক সুখসৌভাগ্য সম্বন্ধে অত্যন্ত শঙ্কিত হইয়া উঠিতে লাগিল। হায়, স্বর্গেও দুঃখ আছে, গভীরতম পত্নীপ্রেমেও শাশুড়ীর খবরদারি আছে!

দিন দুই পরে গৌরচন্দ্রিকার অবান্তর অংশ একেবারে বাদ দিয়া সর্ব্বেশ্বরী বিনয়কে জিজ্ঞাসা করিলেন—বাবা বিনয়, তাহলে শুভকার্য্যটা কোথায় হয়, তোমার ইচ্ছা?

বিনয়ের পক্ষে সকল জায়গাই সমান, কারণ সর্ব্বত্রই সর্ব্বেশ্বরীর উপস্থিতি অবশ্যম্ভাবী, কাজেই সে বলিল, আপনাদের যেখানে সুবিধা। সর্ব্বেশ্বরী অত্যন্ত পুলকিত হইয়া বলিলেন, তা তো বটে; তবে একবার কর্ত্তাকে জিজ্ঞাসা করে আসি। সর্ব্বেশ্বরীর আনন্দ এতখানি হইয়াছিল যে, শাশুড়ীর এই একচেটিয়া ব্যবসায়ে কর্ত্তাকে অংশীদার করিতে অসম্মত হইলেন না। অনেক যুক্তিতর্কের পর স্থির হইল, বিবাহ

কলিকাতাতে হইবে, যত শীঘ্র সম্ভব, শ্রাবণ মাসের প্রথম ভাগেই। আর, স্থির হইল—অবশ্য ইহা সর্ব্বেশ্বরীর মনে মনে—যে, বিনয়কে বিবাহের আগে হাতছাড়া করা হইবে না। বিনয় সর্ব্বেশ্বরীর নজর-বন্দী হইল। ভাবীপত্নীর নজর-বন্দীত্বে হয় তো কিছু পুলক আছে, কিন্তু ভাবী শাশুড়ীর ?—বিনয়কে জিজ্ঞাসা করিও।

সেদিন সকলে বসিয়া আছে, এমন সময়ে বাহিরে একটা সোরগোল উঠিল। ব্যাপার কি দেখিবার জন্য সকলে বাহির হইয়া আসিল। রায়-পরিবারের বাসার পাশে খানিকটা সমতল মাঠ ছিল, সেখানে কখনো কখনো ফুটবল খেলা হইত। সেইখানে ব্যাপারটা। যে-দৃশ্য নজরে পড়িল তাহাতে তাহারা স্তম্ভিত হইয়া গেল। ঘটনাটি এই রকম।

বিক্রমজিৎ বিনয়ের সহিত দেখা করিবার জন্য কাসিয়াং আসিয়া অনেক খুঁজিয়া তাহার বাসার সন্ধান পাইয়া সেখানে আসিতেছিল। সেই গাধাটির উপরে সে আরূঢ়, তাহার গলায় 'দি হর্স' লেখা ঝুলিতেছে, দর্শকদের প্রতি অনুরোধাত্মক সতর্ক-বাণী। বিক্রমজিতের দেহে পূর্ব্বপরিচিত সেই শিকারের পোষাক, এক হাতে লাগাম, অন্য হাতে একখানা পতাকা। বাসার কাছে আসিয়া নিতাইএর সহিত সহিত তাহার সাক্ষাৎ। নিতাই এই অপূর্ব্ব-দর্শন লোকটিকে দেখিয়া হাসিয়া ওঠে। তাহার দোষ নাই—এ-দৃশ্যে স্বয়ং গিরিরাজেরও গাম্ভীর্য্য রক্ষা করা কঠিন। নিতাইএর চপলতায় বিক্রমজিৎ ক্রুদ্ধ হইয়া ওঠে। নিতাই তাহাতে আরও কৌতুক অনুভব করিল। কিন্তু সর্ব্বনাশ ঘটিল নিতাইএর দৃষ্টির সূক্ষ্মতার অভাবে। সে গাধাটিকে দেখিয়া গাধা গাধা বলিয়া চীৎকার করিয়া উঠিল। ততোধিক উচ্চস্বরে চীৎকার করিয়া উঠিল বিক্রমজিৎ—মঁসিও, অপমান করবেন না,

'ইট ইজ দি হর্স'। বিক্রমজিতের এই দৃঢ়তায় হয় তো গোলমাল মিটিয়া যাইত, হয় তো নিতাই জানোয়ারটাকে 'দি হর্স' বলিয়াই বিশ্বাস করিয়া লইত। কিন্তু স্বয়ং 'দি হর্স' ইহার প্রতিবাদ করিয়া অত্যন্ত গর্দ্দভ-সুলভ রবে তারস্বর চীৎকার করিয়া উঠিল। ইহাতে নিতাইএর অপেক্ষা বিক্রমজিৎই যেন অধিক বিস্মিত হইল। তাহার এতদিনের সমস্ত সস্নেহ শিক্ষা ব্যর্থ হইল, গাধার ডাকের উচ্চনিনাদের মধ্যে কোথাও অশ্বের হ্রেষার আভাস মাত্র পাওয়া গেল না। সে গাধার কানের কাছে মুখ লইয়া বলিতে লাগিল—ডিয়ারি, ডিয়ারি, 'আবাসার্ড' 'আবাসার্ড'। এবং 'আবাসার্ড' কি দেখাইবার জন্য নিজেই ঘোড়ার স্বরের অনুকরণে চিঁহি চিঁহি করিয়া শব্দ করিতে লাগিল। গাধাটি নিজের কানের কাছে কাল্পনিক হ্রেষা শুনিয়া তাহার সহিত প্রতিযোগিতা করিয়া নিজের স্বর ক্রমে পঞ্চম হইতে সপ্তমে তুলিল। তখন বিক্রমজিৎ আর কোন উপায় না দেখিয়া পতাকা ও লাগাম ছাড়িয়া দিয়া দুই হাতে সজোরে গাধার কণ্ঠ চাঁপিয়া ধরিল—স্নেহে যাহা পারে নাই, শক্তিতে তাহা করিবে। দৃঢ় হাতের নিষ্পেষে দমবন্ধ-প্রায় গাধা আত্মরক্ষার জন্য পিছনের পা-দুটি খাড়া করিয়া দিল, বিক্রমজিৎ গড়াইয়া মাটিতে পড়িয়া গেল। গাধা ছুটিয়া মাঠের অপর প্রান্তে গিয়া বারংবার মাথা উঁচু নীচু করিতে করিতে, বোধ হয় বহুদিন পরে প্রাণ খুলিয়া স্বজাতিসুলভ ডাক ডাকিতে লাগিল।

বিক্রমজিৎ ধূলা ঝাড়িয়া উঠিয়া দেখে নিতাই তখনো হাততালি দিয়া হাসিতেছে। বিক্রমজিৎ প্রথম কথা বলিল—আই চ্যালেঞ্জ ইউ। নিতাই সগর্ব্বে বলিল—আই অ্যাকসেপ্ট। বিক্রমজিৎ নিতাইকে নিরস্ত্র দেখিয়া বলিল—নো আনফেয়ার গেম। এই বলিয়া সে নিজের তরোয়ালখানা ( কাঠের, উপরে রাংতা জড়ানো ) নিতাইকে দিল এবং

নিজের নিশানের ডাণ্ডা হাতে করিয়া দুইজনে মুখোমুখী হইয়া দাঁড়াইল। তারপরে এক বিষম ব্যাপার। যে দৃশ্য বর্ণনা করিতে সারভাঁত বা সেক্সপীয়রের লেখনীর আবশ্যক, আমি তাহার চেষ্টা করিব না। হিমালয়ের উপরে এমন দুই জীবের অসিযুদ্ধ অসম্ভব না হইলেও দুঃসম্ভব বটে, নতুবা আমাদের পূর্ব্বকবিগণ মহাদেবের কৈলাসে নন্দী-ভৃঙ্গির কল্পনা করিলেন কেমন করিয়া!

বিনয় ও রায়-পরিবার যখন বাহির হইয়াছে তখন দুই জনে অসিযুদ্ধ চলিতেছে। সর্ব্বেশ্বরী চীৎকার করিয়া উঠিলেন, ও বাবা বিনয়, আমার নিতাইকে মেরে ফেল্লে। সর্ব্বেশ্বরী অত্যুক্তি করেন নাই। ঠিক তখনি নিতাই চিৎ হইয়া পড়িয়া গিয়াছিল, আর বিক্রমজিৎ জয়োল্লাসে চীৎকার করিয়া উঠিল—'দি হর্স, দি হর্স'। এতক্ষণে যেন তাহার বাহনের অপমানের প্রতিশোধ লওয়া হইল। এমন বাহন-প্রীতি কে কবে দেখিয়াছে, বাহনের অপমানের জন্য নিজের জীবন বিপন্ন করা প্রতিজ্ঞা! গাধাটা বোধ হয় এতক্ষণ দূরে দাঁড়াইয়া প্রতি মুহূর্ত্তে বিক্রমজিতের পরাজয় কামনা করিতেছিল, সে বিক্রমজিতের জয়গর্ব্বিত 'দি হর্স' রব শুনিয়া পুনরায় বিক্রমজিতের মর্ম্মবিদারক স্বরে অত্যন্ত অভদ্র ভাবে স্বজাতিয়ত্ব প্রচার করিয়া দিল। বিক্রমজিৎ ক্ষুব্ধভাবে বলিয়া উঠল—আনগ্রেটফুল। গাধা পিটাইয়া কখনো ঘোড়া হয়? ভালবাসাতেও হয় না। হায় গাধা!

বিনয় তাড়াতাড়ি গিয়া নিতাইকে তুলিল এবং বিক্রমজিৎকে থামাইয়া উভয়ের মধ্যে পরিচয় স্থাপন করিয়া দিল। সে বিনয়কে দেখিয়া ও নিতাইয়ের পরিচয় পাইয়া অত্যন্ত অনুতপ্ত ক্ষমার সুরে নিতাইকে বলিল—মঁসিও, ক্ষমা করবেন, জানতাম না যে, আপনি মঁসিও চৌধুরীর ভাবী শ্যালক—এই বলিয়া সে হাঃ হাঃ করিয়া হাসিতে

লাগিল। নিতাই মনে মনে বলিল—আর তুমি আমার বর্ত্তমান…। বিনয়ের সহিত দুইজনে বাসায় ফিরিল। সর্ব্বেশ্বরী লোকটাকে দেখিয়া বাসা ছাড়িয়া বেড়াইতে বাহির হইলেন, অবিনাশবাবু পাশের ঘরে গিবনের মধ্যে আশ্রয় লইলেন।

সকলেই পরিশ্রান্ত হইয়াছিল, পারুল জলযোগের ব্যবস্থা করিতে লাগিল। বিনয়, নিতাই, বিক্রমজিৎ তিনজনে টেবিলের পাশে বসিয়া আলাপ আরম্ভ করিল। পারুল জলখাবার লইয়া আসিলে নিতাই তাহার পরিচয় দিল। বিক্রমজিৎ তাহাকে সৌভাগ্যের জন্য অভিনন্দিত করিল। জলযোগ শেষ হইল। বিক্রমজিৎ উঠিয়া দাঁড়াইল। সে বলিতে লাগিল—বন্ধুগণ, আপনারা জানেন কাল আমি হিমালয়ের অভ্যন্তরে যাত্রা করব। সে বিপদসঙ্কুল দেশ থেকে না-ও ফিরে আসতে পারি, নাই বা এলাম। যদি দেখেন যে, আমি একমাসের মধ্যে ফিরলাম না, তবে আপনি, মঁসিও বিনয়, খবরের কাগজে আমার একটা বিবরণ প্রকাশ করবেন।—এই বলিয়া সে নিজের শিকারীবেশের একখানা ব্লক পকেট হইতে বাহির করিয়া বিনয়ের হাতে দিল—এই আমার ছবি ; ছবির তলায় লিখে দেবেন—"Just for an Ideal he left us." আপনাদের শুভবিবাহে হয় তো আমি উপস্থিত থাকতে পারব না, কাজেই সেই উপলক্ষ্যে সামান্য যে একটি উপহার আমি দিতে চাই, তা এখনি দেব। বিনয় আগে লক্ষ্য করে নাই, এখন করিল, কথা বলিতে বলিতে বিক্রমজিতের মাঝে মাঝে দুই কাঁধ উপরের দিকে ঝাঁকানি দিবার একটা অভ্যাস ছিল। সে পকেট হইতে একটি হাতীর দাঁতের কৌটা বাহির করিল। কৌটাটি সন্তর্পণে খুলিয়া একটি ছোট রূপার ঝিনুক বাহির করিয়া ফেলিল। ঝিনুকটি সগর্ব্বে হাতে করিয়া বলিল—এই আমার উপহার। পারুল লাল হইয়া উঠিল।

—আপনারা একে সামান্য ভেবে তুচ্ছ করবেন না। এর মধ্যে একজন লোকের প্রকাণ্ড অরচিত ইতিহাস আছে। সে বেচারা এই সামান্য নৌকাটি করে সংসারসমুদ্র পাড়ি দেবে ভেবেছিল। নৌকা যখন প্রস্তুত, সমুদ্রতীরে এসে দেখে সমুদ্র শুকিয়ে দুস্তর মরুভূমি হয়ে গেছে। তারপর থেকে সে বহুদিন এই নৌকাটি ঘাড়ে করে ফিরেছে। আজ তাকে আপনাদের হাতে সঁপে দিলাম। আপনারা এর সদ্ব্যবহার করবেন। কি বলেন মঁসিও? কিছু বুঝতে পারলেন না, তাই না? যেন একটা allegory বলে মনে হচ্ছে! হবেই তো, ছোট বেলা কবিতা লিখতাম কিনা! এই বলিয়া সে কৌটা ও ঝিনুকটি পারুলের হাতে দিল। পকেট হইতে এক তাড়া কাগজ বাহির করিয়া বিনয়ের হাতে দিয়া বলিল—মঁসিও, এতে আমার জীবনী আছে, আমার মৃত্যুসংবাদ পেলে এটা ছাপাবেন, এতে শিল্প নেই, কিন্তু সত্য আছে। আজ এই পর্য্যন্ত। এই বলিয়া সে বসিয়া পড়িল।

বিক্রমজিতের এই হাস্যোদ্দীপক কথাবার্ত্তায় এমন একটা করুণা-পূর্ণ সম্ভ্রমের ভাব ছিল যে, নিতাই পর্য্যন্ত তাহাতে স্তব্ধ হইয়া গেল। তাহারা চারিজন নীরবে বসিয়া রহিল, কেহ কোনো কথা বলিতে পারিল না। বাহিরের সন্ধ্যার অন্ধকার ঘরের মধ্যে বিস্তারিত হইয়া গেল। আর সেই অন্ধকারে চারিটি নিশ্বাসের স্পন্দন তালে তালে ধ্বনিত হইতে থাকিল।

৭

ক্রমে হিমালয় হইতে নামিয়া যাইবার সময় আসন্ন হইল। স্থির হইল, বিনয় রায়-পরিবারের সহিত কলিকাতায় যাইবে, তারপর যত শীঘ্র সম্ভব বিবাহ হইবে।

সেদিন বিকালে বিনয় ও পারুল বেড়াইতে বাহির হইল। দুজনে পাশাপাশি নীরবে চলিয়াছে। সদর পথ ছাড়িয়া তাহারা পাহাড়ের দিকে চলিল। চারিদিকে স্তব্ধ গিরিশিখর, নিম্নে গভীর বন। এই কয়দিনে বিনয়ের মনে অনেক পরিবর্ত্তন ঘটিয়া গিয়াছে। মানুষের হাত এড়াইবার জন্য সে প্রকৃতির কোলে আত্ম-সমর্পণ করিয়াছিল; প্রকৃতি আবার তাহাকে মানুষের হাতে ফিরাইয়া দিল। একদিন তাহার জীবনে প্রকৃতি প্রধান স্থান অধিকার করিয়া মানুষকে পট-ভূমিতে সরাইয়া দিয়াছিল। আবার কখন প্রকৃতি অলক্ষিতে পট-ভূমিতে সরিয়া গিয়াছে, মানুষ রঙ্গমঞ্চের প্রধান অভিনেতা হইয়া দাঁড়াইয়াছে। স্বয়ং গিরিরাজও মানুষকে আটকাইতে পারেন নাই। বিনয় এই সূত্র অবলম্বন করিয়াই চিন্তা করিতেছিল। প্রকৃতি ও মানুষ টানা-পোড়েনের মত তাহার জীবন-উত্তরীয় বুনিয়া তুলিতেছে। বিনয় তাকাইয়া দেখিল, পশ্চিমের একটি শিখরের পশ্চাতে সন্ধ্যাসূর্য্য অস্ত যাইতেছে; সেই অস্তসূর্য্যের পটভূমিতে পড়িয়া পাহাড়টা যেন অনেকটা সম্মুখে অগ্রসর হইয়া আসিয়াছে, কিন্তু তবু সে কতদূরে। আর মানুষ! ঠিক পাশেই তাহার পারুল, যাহার দুএক গুচ্ছ শিথিল কুন্তল তখনো তাহার গায়ে উড়িয়া পড়িতেছিল, কষায়-মধুর যাহার

সৌরভ পথ-ভোলা মৌমাছির মত তাহার নাসারন্ধ্রে প্রবেশ করিতে-ছিল। মানুষের হাতে আজ প্রকৃতির পরাজয় ঘটিল।

যাঁহারা কাসিয়াং-এ গিয়াছেন, তাঁহারা জানেন সেখানকার কোনো কোনো গিরি-অবকাশ দিয়া বহুদূর দিগন্তশায়ী সমতল-ভূমি দেখা যায়। পথের অপ্রত্যাশিত বাঁকে মাঝে মাঝে এই দৃশ্য চোখে পড়ে। সে এক বিস্ময়কর চমক। বিনয়রা এই রকম একটা গিরি-অবচ্ছেদের দিকে যাইতেছিল। সে জায়গায় হিমালয় অৰ্দ্ধচন্দ্রাকারে বাঁকিয়া গিয়া যেন দুই দিকে দুই বাহু বিস্তার করিয়া অনন্তকে আলিঙ্গন করিতে চেষ্টা করিতেছে। যাহাকে ধরিতে পারিল না, তাহার জন্য নিষ্ফল বাহু মেলিয়া গিরিরাজ পড়িয়া আছে। তাহারা দুইজন সেখানে গিয়া বসিল। বিনয় এ দৃশ্য আগে দেখে নাই। হঠাৎ দূরবর্ত্তী সমতলভূমি দেখিয়া কেমন যেন একটা তৃপ্তি বোধ করিল। এতদিন সে যে একটা অস্বস্তি অনুভব করিতেছিল, এইবার তাহার কারণ বুঁঝিতে পারিল। সমতলবাসী জীব কিছুদিন পাহাড়ে থাকিলে মনে মনে ব্যথিত হইয়া উঠে, কিন্তু কিসের সে বেদনা বুঝিতে পারে না; বুঝিতে পারে তখনই যখন সে আবার মাটিতে নামিয়া আসে। আজ হঠাৎ দূরবর্ত্তী বাংলাদেশের সমান মাটি দেখিয়া কোথায় তাহার অস্বস্তি সে বুঝিতে পারিল।

পাহাড় সেখানে ক্রমনিম্ন কয়েকটা গিরিশিখরে শেষ হইয়া গিয়াছে—তার পরে সম্মুখে যতদূর দৃষ্টি চলে সমতল মাঠ। সে এক ব্যাকুলতার চমক-লাগানো দৃশ্য! পায়ের নীচেই বিরাট বনস্পতির অরণ্য, খেলার বাগানের চারাগাছের মত। মহানন্দা নদীটি একটি রূপার রেখা। তিন দিনে অতিক্রম করা যায় না এমন সব উপত্যকা একেবারে মুষ্টিমেয়। তার পরে আর কিছু নাই কেবল একটানা মাঠ,

মাঝে মাঝে কালো কালো দাগে অরণ্যের কাল্পনিক অস্তিত্ব। দিগন্তরে দৃষ্টি চলিতে চলিতে এক সময়ে ধূসর কুয়াশায় বাধা পায়, সন্ধ্যাবেলা সেখানে জোনাকীর মত ক্ষীণ আলোর বিন্দু লাফাইয়া জ্বলিয়া উঠিতে থাকে—শিলিগুড়ির বৈদ্যুতিক বাতি।

বিনয় ও পারুল দুজনেই এ দৃশ্যে চমকিত হইয়া গেল। তাহারা এতটা অভিভূত হইয়া পড়িল যে, কিছুক্ষণের জন্য নিজেদের অস্তিত্ব ভুলিয়া গেল—কেবল একজনের হাতের উপরে অন্যের হাত উভয়ের অলক্ষিতে পড়িয়া রহিল।

এমন করিয়া বিনয় কখনো বাংলাদেশকে প্রত্যক্ষ করে নাই। অনন্তাভিমুখী হিমালয়ের এই পাদপীঠটি, ইহাতে বসিয়া বাংলাকে দেখিবার জন্যই যেন বিশেষ ভাবে ইহা রচিত। বহু জন্মের সুকৃতির ফলে হঠাৎ সে আজ এখানে আসিয়া পড়িয়াছে। আসিয়া যাহা সে দেখিল, তাহা জীবনে ভুলিবার নয়।

বাংলার যে মূর্ত্তিকে সে দর্শন করিল, তাহা রাজনীতিকের আন্দোলন-ক্ষুব্ধ দেশ নয়, না তাহা বিদেশী রাজার অন্যমনস্ক কলমে অঙ্কিত নির্জ্জীব মানচিত্র!

এ সেই বাংলা, অশ্রুতে যার অভিষেক, হাস্যে যার আরতি, প্রত্যেক বাঙালীর হৃদকমলের সৌরভে যার অন্তহীন বন্দনা। এ সেই ভাব, কবির বীণাকে যা অলক্ষিতে চঞ্চল করিয়া তোলে, কবির বাণীতে যা অতর্কিতে নন্দনের মর্ম্মর আনিয়া দেয়। এ সেই ভাব, গায়কের যা কণ্ঠে, শিল্পীর তুলিতে, ভাস্করের যন্ত্রে অভাবিত আকৃতি সঞ্চার করে। ব্যথাকে যা আনন্দ, সুখকে শান্তি, মৃত্যুকে জীবন বর দেয়। এ সেই রূপ, একটি বাঙালীর চোখেও উদ্ভাসিত হইয়া উঠিবার জন্য লক্ষ বৎসর যা মাতার ধৈর্য্যে সন্তানের দুয়ার ধরিয়া দাঁড়াইয়া থাকে।

এ সেই তারার আলোয় জাগিয়া থাকা, চাঁদের আলোয় স্বপ্ন দেখা, দিন রজনীর নিমেষ গোণা, শুক্কথা বাংলাদেশ। এ সেই দেশ, আসন্ন অন্ধকারের বিষন্ন ভাটিয়ালিতে একবার মাত্র যা গোধূলির প্রান্তে দেখা দিয়া যায়, তারপরে সারা রাত্রি কী দুঃখের জাগরণ! এ সেই দেশ, নারিকেল-অরণ্যের মুহুঃশ্বসিত স্পন্দনে একবার মাত্র যার চাপা দীর্ঘশ্বাস ধ্বনিত হইয়া ওঠে—তারপরে আত্মবিলয়ের সে কী চেষ্টা।

বর্ষায় তমালী, শরতে সবুজ, হেমন্তে সঘন, শিশিরে শীর্ণ, বসন্তে পুষ্পিত, গ্রীষ্মে সফল—নানা ঋতুর বাংলা। আষাঢ়ে ব্যাকুল, আশ্বিনে মিলিত, অঘ্রাণে খুসী, চৈত্রে চঞ্চল, নানা ভাবের বাংলা। গঙ্গায় পূত, পদ্মায় দুর্দ্দাম, মেঘনায় গম্ভীর, নদীতে কোমল, শস্যে শ্যামল, গিরিতে অটল বাংলা!

আর এ সেই দেশ, অবশেষে একদিন যে হৃদ্‌পদ্মের উপরে তাণ্ডবের তাল শুনিয়া অকস্মাৎ জাগিয়া ওঠে। তখন কবির কণ্ঠে দীপক বাজে, গায়ক গাহে নট-নারায়ণ, আর ভাস্করের যন্ত্রে পাথরে পায় প্রাণ! প্রেমিক ছাড়ে কোণ, প্রণয়ী ছাড়ে ঘর, ছেলেরা ছাড়ে কোল, মেয়েরা ভাঙে শাসন। নৈমিত্তিক সতর্কতার নিয়ম তুচ্ছ করিয়া বাঙালী সেদিন সুধাভ্রমে বিষভাণ্ড তুলিয়া পান করে, মরে, মরে, আর হাসে। মরিতে মরিতে হাসে, হাসিতে হাসিতে মরে। বাংলা সেদিন কাঁদে, কাঁদিতে কাঁদিতে হাসে।

বিনয় এই মূর্ত্তি দেখিল, ভাবিল, এমন ভাবে সে দেশকে কখনো প্রত্যক্ষ করে নাই। সে স্পষ্ট দেখিতে পাইল, এই ভাবসর্ব্বস্ব নারীমূর্ত্তি অতীতের রঙ্গমঞ্চে বসিয়া ভবিষ্যতের দিকে চাহিয়া আছে, ললাটের একান্তে বর্ত্তমানের একটি অতিতুচ্ছ কৃষ্ণতিল। সে অভিভূতের মত

বাংলার উদ্দেশ্যে প্রণাম করিল; তাহার সহিত যেন হিমালয়ের শিরও নত হইয়া পড়িল। পারুলেরও একটি প্রণতি বিনয়ের দৃষ্টান্তকে অনুসরণ করিল। উভয়ে যখন উঠিয়া দাঁড়াইল, রাত্রি তখন গভীর, অন্ধকারে হিমালয়ের উচ্চতা ও সমতলের নিম্নতা সব এক হইয়া গিয়াছে।

# পদ্মাগর্ভে

১

কঙ্কণ ঘরের দাওয়ায় বসিয়া একমনে একটি টোপর গড়িতেছিল। তাহার পাশে একরাশি সদ্যস্ফুট বেলফুলের মত সুপ্ত একটি শিশু। কঙ্কণ এক একবার টোপর হইতে চোখ তুলিয়া ছেলেটির দিকে তাকায়, একটু হাসে, আবার কাজে মন দেয়। তাহার ইচ্ছা করিতেছিল, হাতের কাজ ফেলিয়া রাখিয়া ছেলেটিকে কোলে তুলিয়া আদর করে, কিন্তু শিশুটি ঘুমাইতেছে, হাতের কাজটিও জরুরি।

ইহার আগে আমরা যখন কঙ্কণকে দেখিয়াছিলাম, সে ছিল রুগ্ন ক্লিষ্ট, আসন্ন মাতৃত্বের উপকূলবর্ত্তিনী। আজ তাহার অনেকটা পরিবর্ত্তন হইয়াছে, শরীরের সে কৃশতা নাই, মনের সে বিমর্ষভাব গত। তাহার যা ক্ষতি হইয়াছে শিশুটিকে পাইয়া তাহার অনেকটা যেন পূর্ণ হইয়াছে। নূতন মাতৃত্বে, শুভ্র বসনে, শিশুটিকে কোলে লইয়া তাহাকে বড় সুন্দর দেখাইতেছিল, যেন, বর্ষাবিধৌত আশ্বিনের স্নিগ্ধনবীন আলোকটিকে অঙ্কে করিয়া কাশকুসুমফুল্ল শরৎ কালের নদীতীরের নির্ম্মল নির্জ্জন প্রভাতটি।

কঙ্কণের এই নির্ম্মলতার সহিত বাহিরের প্রকৃতির খানিকটা মিল ছিল। যদিও আজ কেবল শ্রাবণ মাসের শেষ, বর্ষার মরসুম পুরাদমে চলিতেছে, তবু গতকাল হইতে আকাশের আলোতে এবং আউশ

ধানের শীষে শীষে অকারণে শরতের আভাস দেখা দিয়াছে। প্রকৃতির রাজ্যে এমন ব্যাপার মোটেই অপ্রাকৃত নয়। আকাশের প্রান্তে বনের মাথায় ধূসর কালো মেঘের স্তূপ; কেবল মধ্য-আকাশে এক ঝলক নবজাত শারদীয় সূর্য্যকিরণ; যেন সদ্যোজাত কুমারকে কোলে করিয়া মহাদেবের নন্দীভৃঙ্গী ও প্রমথবর্গ সস্নেহ কৌতূহলে পরীক্ষা করিতেছে। পদ্মার ধারে ইতিমধ্যেই এক রাশ কাশ ফুটিয়া উঠিয়াছে, কিন্তু তাহারা কেমন যেন মন-মরা, বুঝিতে পারিয়াছে, তাহাদের এই অকালে নিদ্রা-ভঙ্গ বিশেষ সুখের নয়। আউশের পক্কপ্রায় ধানের ক্ষেত অপ্রত্যাশিত শরতের আলোতে ঝলমল করিতেছে। চরের জলাশয়টাতে একদল বুনো হাঁস অত্যন্ত চঞ্চল হইয়া উঠিয়া কলরব করিতে ব্যস্ত। বর্ষাক্লিষ্ট মলিন পৃথিবীতে কিছুকালের জন্য শারদীয় শুভ্রতা আসিয়াছে, আর আকাশের আলোকে শ্বেত পদ্মবনের পবিত্রতা। পৃথিবীর এই ক্ষণপ্রাণ শরৎকাল একটি বিরাট শুভ্র রাজহংসের মত অতি দূর আকাশের ঐ আলোকের পদ্মবনের জন্য যেন উৎসুক হইয়া উঠিয়াছে।

কঙ্কণ একবার এই অকাল শরতের সৌন্দর্য্য দেখিতেছিল, আর একবার নিদ্রিত ছেলেটির দিকে তাকাইতেছিল। উভয়ের মধ্যে যেন কোথায় একটা ঐক্য আছে। সে কি তাহাদের সদ্যোজাত সৌন্দর্য্যের নবীনত্বে, না তাহাদের অপ্রত্যাশিত আবির্ভাবে! মাঝে মাঝে সে চমকিয়া ওঠে, নদীর তীর ভাঙিয়া পড়ার বিরাট গর্জ্জনে। বর্ষা যে তাহার দখল ছাড়ে নাই, কেবল অধিকতর উদ্যমে আক্রমণ করিবার জন্য একটু বিশ্রাম করিতেছে, তাহারই প্রমাণ। আমরা পূর্ব্বে বলিয়াছি, গত বছর হইতে চরে ভাঙন লাগিয়াছে; সে ভাঙনে চরচিলমারীর অর্দ্ধেকের বেশি পদ্মাসাৎ হইয়াছে। কঙ্কণদের যে-জমি ছিল, তাহার প্রায় পনেরো আনা ভাঙিয়া গিয়াছে। কঙ্কণদের বাড়ীর পাশের

মুসলমান-পল্লীর অধিকাংশ গৃহস্থ চর ত্যাগ করিয়া অন্যত্র চলিয়া গিয়াছে। কঙ্কণেরও যাওয়া উচিত ছিল, কিন্তু কোথায় সে যাইবে! সে যে উঠিয়া যাইবে সে শক্তি নাই, এমন কি ইচ্ছাও বোধ করি নাই। এবার বর্ষার প্রথম হইতেই ক্ষুধিত পদ্মা গ্রাসের পরে গ্রাসে চরের জমি গ্রাস করিয়া চলিয়াছে, ক্রমঃপ্রাগ্রসরশীল বুভুক্ষু ওই অজগরটার সম্মুখে কঙ্কণ নিশ্চল হইয়া বসিয়া আছে।

কঙ্কণের দিন চলা ভার হইয়া উঠিয়াছে। যে-জমির ফসল তাহার সম্বল ছিল, তাহা পদ্মার উদরে। করিম তাহার আশ্রয় ছিল, সে কয়েক মাস পূর্ব্বে বিপক্ষের দলে যোগ দিয়াছে, সম্প্রতি সে চর ছাড়িয়া গিয়াছে। বাদলকে কঙ্কণ তাহার মামার বাড়ী পাঠাইয়া দিয়াছে, এখন সে একাকী, সে আর তাহার মাস দুয়েকের ছেলেটি। উদরান্নের জন্য এখন সে শোলার টোপর, মালা প্রভৃতি গড়িয়া থাকে। টোপর গড়িয়া পরিচিত কাহারো হাতে দেয়, সে সহরে বেচিয়া পয়সা আনিয়া কঙ্কণকে দেয়। যখন সে রকম লোক মেলে না, ছেলেটিকে কোলে করিয়া নিজেই সহরে যায়। টোপর গড়া প্রায় এক রকম সে ছাড়িয়াই দিয়াছিল। কিন্তু নিতান্ত নিরুপায় হইয়া আবার তাহা ধরিয়াছে। বিবাহের জন্য টোপর গড়িতে গেলেই তাহার বিনয়কে মনে পড়ে! তাহার মনে পড়ে, বিনয় যেদিন হাঁসটি ফেরৎ দিতে আসিয়াছিল, সে একটি টোপর চাহিয়াছিল। কঙ্কণ ঠাট্টা করিয়া বলিয়াছিল, টোপরে তাহার কি প্রয়োজন! অপ্রতিভ বিনয় বলিয়াছিল, টোপরটি সে টেবিলের উপর রাখিয়া দিবে। বিনয়ের সেই অপ্রস্তুত ভাব মনে পড়িয়া এতদিন পরেও কঙ্কণের হাসি পাইল। কঙ্কণের প্রতিজ্ঞা মনে পড়িল, বিনয়ের বিবাহে সে টোপর গড়িয়া দিবে। জীবনের কত আশাই না অপূর্ণ রহিয়া যায়, এ আশাও তাহার পূর্ণ হইল না।

দুইদিন আগে বিবাহের জন্য একটি টোপর গড়িবার ফরমাস সে পাইয়াছিল। অন্যবারের মত কেন যেন তাহার এটাকে গতানুগতিক ভাবে তৈয়ারী করিতে ইচ্ছা হইল না! তাহার সমস্ত কারুকার্য্য, নিপুণতা, সমস্ত উপাদান দিয়া বহু যত্নে সে টোপরটি গড়িতেছিল। গড়িতেছিল আর ভাবিতেছিল বিনয়ের বিবাহে এমন একটি মুকুট গড়িয়া দিবার কল্পনা তাহার মনে ছিল।

পাছে শিশু জাগিয়া উঠিয়া তাহার কাজে বাধা দেয় কঙ্কণের এই ভয় ছিল, ঘটিলও তাই। শিশু জাগিয়া কাঁদিতে লাগিল। তখন কঙ্কণ মুকুট রাখিয়া তাহাকে কোলে লইল। খোকার বোধ করি ক্ষুধা পাইয়াছে মনে করিয়া সে ঘর হইতে এক বাটি দুধ আনিয়া তাহাকে ঝিনুক দিয়া পান করাইতে সুরু করিল। মায়ের কোলে উঠিয়া তাহার কান্না থামিল, সে মায়ের মুখের দিকে তাকাইয়া অকারণ হাসিতে লাগিল।

আজ এক মাস হইল বাদল মামার বাড়ী গিয়াছে। এই একমাসের মধ্যে কঙ্কণের কথা বলিবার লোক এই শিশুটি মাত্র। মায়ে আর ছোট ছেলেতে যে ভাষায় কথাবার্ত্তা হয়, তাহা আমরা বুঝিতে পারি না বটে, কিন্তু তাহাদের কোন অসুবিধা হয় না। খোকা হাসে, মা হাসে; খোকা কাঁদে, মা কাঁদে; খোকা হাত নাড়ে, মা হাত নাড়িয়া উত্তর দেয়। মা ভবিষ্যতের আশা-আকাঙ্ক্ষার কথা বলে, খোকা অতীতের অভিজ্ঞতা বর্ণনা করে। মা বিশ্বাস না করিয়া হাসে, খোকা আকাশের চাঁদকে সাক্ষী মানে।

কঙ্কণ খোকাকে দুধ পান করাইয়া, গা মুছাইয়া চোখে কাজল পরাইয়া দিল। তাহার কুন্দফুলের মত শুভ্র মোটা সোটা নরম দুই-খানি হাত নিজের মুঠার মধ্যে লইয়া কত কি বকিয়া চলিল। খোকা

তাহা শুনিয়া কখনো হাসিল, কখনো কাঁদিল, কখনো কেবল মার মুখের দিকে হাঁ করিয়া তাকাইয়া রহিল। তখন কঙ্কণের কি মনে হইল জানি না, সেই মুকুটখানি লইয়া খোকার মাথায় পরাইয়া দিল। সেই ক্ষুদ্র মস্তকের অনেকটাই মুকুটের মধ্যে ঢুকিয়া গেল। খোকা মজা ভাবিয়া হাসিতে লাগিল, এবার মায়ে খোকায় অমিল হইল, কঙ্কণের চোখে জল দেখা দিল। কঙ্কণ দেখিল খোকার চোখ ও কপালের গঠন বিনয়ের মত, তাহার হাসিতেও যেন বিনয়ের হাসির আভাস। খোকার মাথায় মুকুট পরাইয়া সে ভাবিল বিনয়ের মাথায় পরাইয়াছে, কিন্তু তাহাতে যেমন সুখী হইবে সে ভাবিয়াছিল তেমন কিছুই হইল না, অকারণে অকস্মাৎ দুই চোখ জলে ভরিয়া উঠিল। খোকা এত কথা বুঝিল না, সে হাসিতেই থাকিল।

হঠাৎ নদীর তীর ভাঙার বিশাল শব্দে কঙ্কণ চোখ তুলিয়া দেখিল, দিনের আলো বুজিয়া আসিয়াছে। শরৎ আলোর পদ্মবনে মেঘের দিগ্‌গজ প্রবেশ করিয়া সব তছনছ করিয়া দিল। ধানের ক্ষেত মেঘের কালো ছায়ায় ম্লান হইল, কাশের বন ধূসর হইল, পদ্মার ঘোলা স্রোত ঘোর বিবর্ণ হইয়া উঠিল। ওপারের বন-রেখাকে আচ্ছন্ন করিয়া দিয়া বৃষ্টির ধাবমান জলযবনিকা ছুটিয়া আসিতে লাগিল। বৃষ্টিপতনে পদ্মার স্রোত ঝর ঝর করিয়া উঠিল, ধানের ক্ষেত সর সর করিয়া উঠিল, অবশেষে ঘরের চালে তাহা ঝম ঝম শব্দে ঝরিতে লাগিল। আহার-অন্বেষী কাকের দল পাখা ঝাড়িতে ঝাড়িতে গাছে আশ্রয় লইল, রাখাল-ছেলেদের টোকা মাথায় দিয়া ভেজা ছাড়া আর উপায় নাই। মাঝে মাঝে পিতল-রঙা বিদ্যুৎ শাখাপ্রশাখা মেলিয়া নাচিয়া উঠে, তার পরে মেঘের চাপা আর্তনাদ।

কঙ্কণ বসিয়া শ্রাবণের বর্ষা দেখিতে লাগিল। পূবে হাওয়া নিম

গাছের ডালপালা দোলাইয়া তাহার গায়ে জলের ছিটা দেয়, কঙ্কণ সরিয়া বসে—আবার আর একটা দমকা বাতাস আসে, জল ছুটিয়া আসে, সে আর একটু সরিয়া যায়।

অবশেষে সে ঘরের মধ্যে উঠিয়া গেল। বাহিরে আকাশে বাতাসে বর্ষায় গাছেপালায় মাতামাতি। অবিশ্রাম বৃষ্টির নিরন্তর ঝর্ঝর। কেবল রহিয়া রহিয়া পদ্মার দ্বিগুণিত কলধ্বনির মধ্যে ছেদ আনিয়া দেয় পাড় ভাঙার কামানগর্জ্জন। সারাদিন ধরিয়া পাড় ভাঙিতেছে, কিন্তু হঠাৎ বৃষ্টিনামাতে সে শব্দ একান্ত অবিচ্ছিন্ন হইয়া উঠিল। কঙ্কণ কাঁপিয়া কাঁপিয়া উঠে, আর দিন-দুই এই রকম পাড় ভাঙা চলিলে তাহার খোকার কি হইবে! কিন্তু যাহার জন্য ভয়, সে হাসিতে থাকে, কঙ্কণ সেই হাসিতে হাসে। চোখের জল গড়াইয়া ওষ্ঠের প্রান্ত পর্য্যন্ত আসিয়াছে, অমনি সেখানে এক ঝলক হাসি ফুটিয়া ওঠে। হাসিকান্নাকে আমরা যত পর ও দূর ভাবি বোধ হয় তাহা তত নয়।

২

গ্রামের নাম কার্ত্তিকপুর। জেলার নাম মুর্শিদাবাদ। গ্রামখানি ছোট, আগে পদ্মা হইতে দূরে ছিল, এখন ভাঙনে পদ্মার ধারে আসিয়া পড়িয়াছে। এ সেই রায়-পরিবারের পৈতৃক গ্রাম, যেখানে সর্ব্বেশ্বরীর বাহান্ন বিঘার জমিদারী।

বিনয় ও পারুলের বিবাহ কলিকাতায় হইবে স্থির হইয়াছিল, কিন্তু যতই বিবাহের দিন নিকটে আসিতে লাগিল, ততই নানা বাধা

বন্ধুবান্ধবের পরামর্শরূপে দেখা দিতে লাগিল। সর্ব্বেশ্বরীর বন্ধুরা ও পারুলের সঙ্গিনীরা আনন্দ জ্ঞাপনের ছলে এমন সব কথাবার্ত্তা বলিতে আরম্ভ করিল, যাহাতে সর্ব্বেশ্বরী বুঝিলেন, কলিকাতায় থাকিলে শেষ মুহূর্ত্তে হয় তো বিবাহ ভাঙিয়া যাইবে। তিনি স্থির করিলেন বিবাহ কাত্তিকপুরে হইবে। কাত্তিকপুরের বাড়ীতে একজন কর্ম্মচারী থাকিত, তাহাকে একখানা চিঠিতে বিবাহের আয়োজন করিতে লিখিয়া দিয়া রায়-পরিবার ও বিনয় বিবাহের একদিন আগে কাত্তিকপুর যাত্রা করিল!

ব্যাপার এমন হঠাৎ ঘুরিয়া বসিল যে, অধ্যাপক রায় গিবনের পুস্তক আলমারীতে রাখিবারও সময় পাইলেন না, তাঁহাকে গিবন হাতেই গাড়ীতে চাপিতে হইল। বিবাহের দিন প্রত্যুষে রায়-পরিবার ও বিনয় কাত্তিকপুরে পৌছিল।

এদিকে বেচারা কর্ম্মচারী মনিব-গৃহিণীর পত্র পাইয়া দুই দিনের মধ্যে গ্রামে যাহা আয়োজন সম্ভব তাহা করিল, অর্থাৎ তাহার মধ্যে না করার অংশই বারো আনা। এতক্ষণ চরকির মত তাহার দেহটা ঘুরপাক খাইতেছিল, এখন সর্ব্বেশ্বরীর তাড়ায় তাহার মাথা সুদ্ধ ঘুরিয়া গেল।

গ্রামে পৌছিয়াই সর্ব্বেশ্বরী বিনয়কে লইয়া বাহির হইলেন। সম্মুখে যাহার ক্ষেত পড়িল সর্ব্বেশ্বরী তাহাই নিজের বলিয়া দেখাইয়া দিলেন—সুবিধা এই যে ক্ষেতের গায়ে মালিকের নাম লেখা থাকে না। কিন্তু তবু যেন পৈতৃক সতেরো বিঘা ও স্বোপার্জ্জিত পঁয়ত্রিশ বিঘা একুনে এই বাহান্ন বিঘা দেখানো হয় নাই মনে করিয়া, তিনি অঙ্গুলিনির্দ্দেশে পদ্মার ভাঙনটা দেখাইয়া কাতর কণ্ঠে বলিলেন—বাবা বিনয়, রাক্ষুসী আমাদের কি সর্ব্বনাশই না করেছে! বিনয় দেখিল পদ্মার পাগল

জলরাশি—আর অতি দূরে একখণ্ড ছোট চর, একদিন যাহা তাহার জীবনের কেন্দ্রে ছিল, আজ তাহা দূরে গিয়া পড়িয়াছে, একেবারে বিস্মৃতির দ্বীপান্তরে।

৩

ছোট গ্রামে একদিনের মধ্যে বিবাহের যা আয়োজন সম্ভব, সর্ব্বেশ্বরীর কর্ম্মচারী রাশু তাহা করিতে ত্রুটি করে নাই। সে সকাল হইতে কোমরে গামছা জড়াইয়া এত ছুটিয়াছে এবং তাহারো বেশী এত হাঁকডাক করিয়াছে যে, তাহাকে কোনো দোষ দেওয়া যায় না। সর্ব্বেশ্বরী যখন কোনো ত্রুটি দেখেন, রাশুকে বকেন, রাশু গিয়া রশুন-চৌকিওয়ালাদের উপরে পড়ে, তাহারা মনের খেদ নানাবিধ রাগ-রাগিণীতে আলাপ করিতে থাকে।

তবু রক্ষা এই যে, বিবাহে নিমন্ত্রিতের সংখ্যা বেশি নহে। সময়ের অল্পতা হেতু সর্ব্বেশ্বরীদের দু'চার জন আত্মীয় মাত্র আসিয়াছে, বিনয়ের তরফে কেহ আসিতে পারে নাই। দু'একজনের আসিবার কথা আছে, তবে তাহারা বোধ করি বিবাহের আগে আসিয়া পৌছিতে পারিবে না।

বিবাহ-বাড়ীতে বাহিরে দু'খানি ঘর; একখানি বৈঠকখানা, সেখানে বিনয় উঠিয়াছে। আর একখানাতে ভাণ্ডার; সরা, ভাঁড়, খুরি, দই, সন্দেশে পূর্ণ।

ভিতরে তিন চার খানি ঘর; একখানাতে সর্ব্বেশ্বরী, পারুল ও

আর দুইচারজন মেয়েরা আছেন। অন্যগুলিতে পাক ও আহারের ব্যবস্থা। বাড়ীর ভিতরে গাত্র-হরিদ্রার বস্ত্রে সদ্যবিবাহ-উৎফুল্লা পারুল অকালবসন্তলক্ষ্মীর মত শোভা পাইতেছে। তাহার হৃদয় বসনভূষণে সাজসজ্জায় উন্মীলিত হইয়া গিয়াছে, একটু অবধান করিয়া দেখিলেই তাহা চোখে পড়ে। হঠাৎ কেহ ভোরবেলা উঠিয়া রাত্রির সুস্বপনকে সত্য বলিয়া দেখিলে তাহার যেমন ভাব, পারুলেরও অনেকটা তেমান। তাহার প্রতি-পদক্ষেপে সৌভাগ্যশ্রী উচ্ছ্বসিত হইয়া উঠিতেছে। আগের মত অবশ্য ক্ষণে ক্ষণে তাহার ওষ্ঠাধরে হাসি ঝলকিয়া উঠিতেছে না, মুখের স্নিগ্ধ প্রসন্নতায় সে হাসি সারা দেহে ব্যাপ্ত হইয়া গিয়াছে।

সর্ব্বেশ্বরী জিনিষ-পত্র মিলাইয়া লইবার জন্য ভাণ্ডারে প্রবেশ করিলেন। রাশু সর্ব্বনাশ গুণিয়া কলাপাতা আনিবার ছলে অত্যন্ত ব্যস্তভাবে ছুটিয়া পলাইতেছিল, গৃহিণী পথ আটকাইয়া বলিলেন, রাশু কুশাসন কই? রাশু পাশ কাটাইয়া ছুটিতে ছুটিতে বলিল,—দুই-ই এক সঙ্গে আসবে মা। সর্ব্বেশ্বরী বিরক্ত হইয়া ভাণ্ডারে প্রবেশ করিয়া দেখিলেন—একেবারে স্তূপীকৃত পান, সাজা এবং গোটা। তাঁহার মুখে হাসি ফুটিল,—নাঃ, লোকটা কাজ বোঝে বটে—কেবল সময়ের অভাবেই—। তিনি গোটা কয়েক পান তুলিয়া লইয়া মুখে দিলেন।

এতক্ষণে গৃহিণী বাড়ীর ভিতরে গিয়াছেন মনে করিয়া রাশু ভাণ্ডারের জানালায় উঁকি মারিতেই গৃহিণী জিজ্ঞাসা করিলেন—বাবা রাশু এখনো ত টোপর আসেনি।

—এই এল বলে মা।

—কিন্তু বাপু টোপর না হ'লে তো বিয়ে হ'তে পারে না।

—টোপর না এসেই পারে না, আর আগাম দাম দিয়েছি, পৌঁছে দেবার কথা আছে।

গৃহিণী বলিলেন—ওইতো হয়েছে খারাপ, দাম পেয়েছে, আর কি তার তাগিদ আছে। তোমার যদি বাপু একটু বুদ্ধি থাকে!

নিরুপায় রাশু গিয়া বাজনাওয়ালাদের উপর পড়িল।—একেবারে সব নবাব। চুপ করে বসে আছে দেখ না। বাজা! বাজা! শানাইওয়ালা মনের দুঃখে করুণ ভৈরবী আলাপ করিতে লাগিল।

৪

দুপুরের দিকে একটি রমণী রায় বাড়ীর অন্তঃপুরে প্রবেশ করিল। তাহার কোলে একটি কচি ছেলে, অপর হাতে ডালায় একটি টোপর। গৃহিণী তখন ভাণ্ডারে ছিলেন, কেবল পারুল বারান্দায় একাকী বসিয়াছিল। সে সোজা পারুলের কাছে গিয়া টোপরের ডালাটি নামাইয়া রাখিল। মেয়েটি পথ চলিয়া ক্লান্ত হইয়া পড়িয়াছিল, পারুল তাহাকে বসিতে বলিল—বাঃ, ছেলেটিতো বেশ ফুটফুটে। কত বয়স হ'ল?

কঙ্কণ বলিল,—এই দুই মাস চলেছে। ছেলের প্রশংসায় কঙ্কণের মুখে আনন্দশ্রী ফুটিয়া উঠিল। পারুল ছেলেটিকে কোলে লইল। সে পারুলের কোলে গিয়া জাগিয়া উঠিল। পারুল ভাবিয়াছিল, সে জাগিয়া উঠিয়া কাঁদিবে। কিন্তু ছেলেটি হাসিতে লাগিল। পারুল বলিল,—এমন লক্ষ্মী ছেলে তো দেখিনি—আমাকে দেখে হাসছে। কঙ্কণ বলিল,—এখনো মা চিনতে পারে না, মেয়ে মানুষ দেখলেই মা ভাবে। বড় হলে দেখো, খুব দুষ্ট হবে।

—তখন বুঝি কেবলি কাঁদবে?

—তারো চেয়ে বেশি কাঁদাবে—

পারুল বলিল—না, না, ছিঃ, অমন করে' বলতে নেই। তোমার ছেলে বড় হয়ে খুব বড়লোক হবে।

—তোমার আশীর্ব্বাদ দিদি—

পারুল জিজ্ঞাসা করিল,—তোমার বয়স কত ভাই ?

—বয়সের হিসাবে আমিই বড়। পারুল বাধা দিয়া বলিল,—অন্য হিসাবে তুমি বড়, তোমার বিয়ে হয়েছে আমার আগে! কঙ্কণ অনেক চেষ্টা করিয়া একটা দীর্ঘশ্বাস চাপিল। সে বুঝিল, তাহার একটা পরীক্ষা উপস্থিত।

পারুল বলিল,—তোমার বাড়ি কোথায় ভাই ?

—ওই চরে।

—নদী পার হ'য়ে এলে ?

—তা ছাড়া আর আসবো কি করে ?

—এসেছ বেশ করেছ, আজ রাতটা থেকে যাওনা, আমি মাকে বলবো। থাকো আর না থাকো, তোমার ছেলেটিকে আমি ছাড়ছি না।

কঙ্কণ হাসিতে হাসিতে বলিল,—তা রাখোনা। একটু থামিয়া আবার বলিল,—ভাবনা কিসের, বছর খানেক পরে এসে তোমার ছেলেটিকে আমি নিয়ে যাবো। পারুল লাল হইয়া বলিল,—দূর!

কঙ্কণ বলিল,—কিন্তু তোমার বরকে দেখা হ'ল না তো! দেখতে কেমন ? পারুল অত্যন্ত দীর্ঘ করিয়া উচ্চারণ করিল,—বি—শ্রী!

কঙ্কণ হাসিতে হাসিতে বলিল—আচ্ছা বিশ্রী কি সুশ্রী, একবার দেখে যাবো।

পারুল ঠাট্টার সুরে কহিল,—সর্ব্বনাশ, তোমাকে দেখলে আর তাকে ধ'রে রাখা যাবে না।

—কেন, আমি কি মন্তর জানি?

—মন্তর যে ভাই তোমার রূপে! এমন সময় অদূরে রাশু ও সর্ব্বেশ্বরীকে দেখা গেল। কঙ্কণকে দেখিয়া রাশু গৃহিণীর কানে কানে কি যেন বলিল। সর্ব্বেশ্বরী অগ্রসর হইয়া আসিয়া কঙ্কণকে বলিলেন, বাছা এখানে বসে' কি করছ? টোপরটা বাইরে গোলাঘরে পৌছে দাওগে। কঙ্কণ ছেলে ও টোপর লইয়া প্রস্থান করিল। তখন গৃহিণী ভর্ৎসনার স্বরে মেয়েকে বলিলেন,—তোমার সব তাতেই বাড়াবাড়ি। যে সে লোকের সঙ্গে মেলামেশা অত ভাল নয়। পারুল কিছু না বুঝিয়া জিজ্ঞাসা করিল,—কি হ'য়েছে মা? গৃহিণী গম্ভীর ভাবে বলিলেন, ওসব মেয়ের চরিত্র ভাল নয়।

—কি সুন্দর খোকাটি!

গৃহিণী গলার স্বর আর এক পর্দ্দা চড়াইয়া কহিলেন,—সুন্দর হলেই হয় না; ওর বিয়ে হয়েছে কিনা, তার ঠিক নাই। যাও বাপু তুমি কাপড়খানা ছেড়ে ফেলো। আজকার শুভদিনটায় যত সব অলুক্ষণে··· বলিতে বলিতে তিনি প্রস্থান করিলেন।

কঙ্কণ অন্তঃপুর হইতে বাহির হইয়া ভাণ্ডারের দিকে যাইতেছিল। সম্মুখেই বৈঠকখানার দ্বারে একজন ভৃত্য বসিয়াছিল, তাহাকে জিজ্ঞাসা করিল,—বর কোথায়!

ভৃত্য বলিল,—এই ঘরেই আছেন। কঙ্কণ অনুরোধ করিল,— দরজাটা খুলে দাওনা, একবার দেখি! ভৃত্য দ্বার মোচন করিল।

কঙ্কণ দেখিল,—বিনয়; বিনয় দেখিল—কঙ্কণ! বিবাহের বেশে বিনয়; বিবাহের মুকুট হাতে কঙ্কণ, কোলে একটি সদ্যোজাত শিশু। দুইজনে এক পলকের জন্য পরস্পরের দিকে তাকাইয়া রহিল, কাহারো কোনো কথা বলিবার শক্তি হইল না। এক পলক কিন্তু এক লক্ষ যুগ!

আগেকার কঙ্কণ হইলে মূচ্ছিত হইয়া পড়িয়া যাইত, কিন্তু দুঃখের পাঠশালায় সে পাঠ লইয়াছিল, সে মূচ্ছিত হইল না। অশ্রু-তুষার-নির্ম্মিত মর্ম্মরমূর্ত্তির মত সে স্থাণু হইয়া দাঁড়াইয়া রহিল। একটি দীর্ঘশ্বাস সরিল না, একটি অশ্রু ঝরিল না, এমন কি চোখের পাতাও একবার পড়িল না। ভৃত্য কিছু বুঝিল না, সে কিছুক্ষণ পরে দরজা বন্ধ করিয়া দিল।

অনেকক্ষণ পরে রাশু গোলাঘরের দিকে যাইবার সময় বলিয়া উঠিল —আ মলো যা, টোপরখানা বৈঠকখানার সম্মুখে রেখেই মেয়েটা চলে গেছে! নবাব আর কি! সে সন্তর্পণে মুকুট লইয়া ভাণ্ডারের দিকে প্রস্থান করিল।

কঙ্কণ চলিয়া গেল—বিনয় একটি কথাও বলিতে পারিল না। তাহার জীবনে আকস্মিকতা কত অদ্ভুত খেলা খেলিয়া গিয়াছে, কত বিষম গ্রন্থি পাকাইয়া দিয়াছে, আজ একেবারে চরম করিয়া গেল। নূতন অট্টালিকা গৃহপ্রবেশের লগ্নে ভূমিকম্পে কাঁপিয়া উঠিলে যেমন হয়, বিনয়ের অবস্থাটা সেই রকম। সে পাথরের মত বসিয়া ভাবিতে লাগিল, অতীত জীবনের কথা। দুঃখে অতীতকালকে মনে পড়ে, সুখে পড়ে ভবিষ্যৎকে। তাহার গত জীবনের অনেক অস্পষ্টতা বেদনার এক বিদ্যুৎ ঝলকে আজ অত্যন্ত স্পষ্ট হইয়া দেখা দিল।—চর-চিজমারীতে হাঁস শিকার, পৌষ পার্ব্বণের পিঠা, চরের পুকুরে মাছ

ধরিবার চেষ্টা, দোলের দিনে কঙ্কণের সাজ, ভাদ্রমাসের ভরা নদীতে সেই বিদায়, আর কয়েক মাস আগে তাহার প্রত্যাখ্যান। এই সমস্ত দৃশ্য ছায়াবাজির ন্যায় স্মৃতির শোভাযাত্রায় তাহার চোখের উপর দিয়া বারংবার যাতায়াত করিতে লাগিল। ঘটনার সঙ্গে স্মৃতিগুলির প্রভেদ এই যে ঘটনাকালে যাহা নগণ্য ছিল, স্মৃতির সঞ্জীবনী স্পর্শে তাহার অনেকগুলাই অপরূপ হইয়া উঠিয়াছে।

বিনয়ের মনে গত দুই বছরের স্মৃতির তরঙ্গ তোলপাড় করিতে লাগিল। ভবিষ্যতের কথা তাহার মনেই আসিল না। কঙ্কণের ওই বিস্ময়-কাতর মুখচ্ছবি, কোলের ওই নির্ভয়-সুপ্ত শিশুর নিদ্রা, আর কঙ্কণের হাতের বিবাহের মুকুট, এই চরম লগ্নে আকস্মিকতার তীব্রতম শ্লেষের মত বিনয়ের নিকটে বোধ হইল। তাহার মনে পড়িল কঙ্কণের সেই পরিহাস—'বিবাহের সময় আপনাকে মুকুট গড়ে দেবে!' সেই তো আজ বিবাহ, সেই তো ওই মুকুট, তবে এত বেদনা, দুঃখ কিসের! মানুষ ঘটনাকে আরম্ভ করিয়া দিতে পারে, কিন্তু তাহার সমাপ্তি মানুষের মুঠার অপেক্ষা অনেক বড়। গিরি-সানুতে যে নির্ঝর অনায়াসে পার হওয়া যায়, সমতল ভূমিতে সেই প্রবাহ-জাত নদীতে ডুবিয়া মরা মোটেই বিচিত্র নয়। জীবনের খেলাঘরে বিনয় যাহাকে পরিহাসের ছলে জীবন দিয়াছিল, সে আজ আরব্যোপন্যাসের জালে-পড়া বিরাট সেই দৈত্যটার মত তাহার কণ্ঠ চাপিয়া ধরিয়াছে।

আসন্ন অপরাহ্ণে অন্তঃপুরে বিবাহের কোলাহল বাড়িয়া চলিল, কিন্তু সেদিকে বিনয়ের কান ছিল না। হঠাৎ তাহার কানে পদ্মার কল্লোল প্রবেশ করিল। বিনয় বাহিরে তাকাইয়া দেখিল আকাশ মেঘে আচ্ছন্ন হইয়া গিয়াছে, আসন্ন দুর্যোগের স্তব্ধতায় পদ্মার কল্লোল দ্বিগুণিত হইয়া উঠিয়াছে। আত্মবিস্মৃত বিনয় ঘর হইতে বাহির হইয়া

পড়িল। বিবাহের দিনে বর সর্ব্বাপেক্ষা নগণ্য, কাজেই কেহ তাহার খোঁজ করিল না। সে পদ্মার তীরে আসিয়া দাঁড়াইল।

৬

পদ্মার সে এক ভয়ঙ্করী মূর্ত্তি—যেন অসুরবধের অব্যবহিত পূর্ব্বে চণ্ডী। এখনো সে জাগিয়া উঠে নাই, কিন্তু তাহার আসন্ন ভীষণতার পরিচয়ে সমস্ত প্রকৃতির অঙ্গ ছম ছম করিতেছে। আকাশ ছেঁড়া-ছাড়া বারুদবর্ণ ধূসর মেঘে পূর্ণ; কেবল এখনো দিগন্তের কালো বনের মাথার উপর দিয়া এক ফালি বিবর্ণ আকাশ দৃশ্যমান। পশ্চিমে মেঘের চোরা পাথরে লাগিয়া যেখানে সূর্য্যাস্তের ভরাডুবি হইয়াছে, সেখান হইতে বিবর্ণ পাটল একটা আলোআঁধারি ভাব চারিদিকের অন্ধকারকে আরো ভীষণ করিয়া তুলিয়াছে।

এ পদ্মা যেন মানুষের বহুদিনের জানা সে নদী নয়। মানুষের কোনো পরিচয় ইহার আশেপাশে নাই। জলে একখানি নৌকাও নাই, তীরে শস্য নাই, গরু নাই, রাখাল নাই—জনপ্রাণী নাই। যতদূর চোখ চলে পূবে পশ্চিমে উত্তরে—কেবল জল থৈ থৈ করিতেছে—ঢেউয়ের পরে ঢেউ, তারপরে ঢেউ। বর্ষার ঘোলা স্রোত অলৌকিক অন্ধকারে মসীবর্ণ, অজগরের চর্ম্মের মত। পৃথিবীতে যেন আর কোনো শব্দ নাই, কেবল কোটি কোটি তরঙ্গের করতালের অদ্ভুত একটা একতান। মনোযোগ দিলে তাহা কর্ণগোচর হয়, নতুবা সে এমনি, বিরাট যে হঠাৎ শ্রুতিগোচর হইতে চাহে না। বিনয়

চমকিয়া উঠিল—বিরাট একটা গর্জ্জন। তাহার গা ছম ছম করিয়া উঠিল। তবে কি সত্যই পদ্মা জাগিয়া উঠিল, না, পাড়-ভাঙার শব্দ। সে শব্দ যে কি ভীষণ, কি অপার্থিব, তাহা যে পদ্মার এমন অবস্থায় না শুনিয়াছে, তাহাকে কেমন করিয়া বুঝান যাইবে? বিনয়ের মনে হইল, যেন একটা জগৎ ভাঙিয়া চুরিয়া তলাইয়া যাইতেছে। আবার সেই গর্জ্জন!

একবার বিদ্যুৎ খেলিয়া গেল। বিনয়ের চোখে পড়িল মাঝ-পদ্মায় কালো একটি রেখা; অনেক স্মৃতির চরচিলমারী। ভাঙন কি ওইখানে! তাহার মনে পড়িল, আজ বছর দুই হইল চরে ভাঙন লাগিয়াছে; অত বড় চরটা কতটুকু হইয়া গিয়াছে; হঠাৎ আবার সেই শব্দ! বিনয়ের আর কোনো সন্দেহ রহিল না যে, এ শব্দ ওই চরচিলমারীর ভাঙনের। বিনয়ের কাছে দুইটি পথ, একটি পিছনে ওই বিবাহ-বাড়ীর, আর একটি সম্মুখে এই নদী পার হইয়া ওই চরের। তীব্র পূবে বাতাস মন্থন করিয়া আসন্ন উৎসবের শানাইয়ের করুণ মিনতি তাহার কানে আসিতে লাগিল। আবার হঠাৎ চোখে ভাসিয়া উঠিল—দুপুর বেলাকার সেই ছবি। সেই ভীত বিস্মিত কঙ্কণ, সেই নির্ভয়-সুপ্ত শিশু! একদিকে চরভাঙার গম্ভীর বৈরাগ্যের ধ্বনি, আর একদিকে ঘর-বাঁধার আশা আনন্দের করুণ শানাই! একদিকে কঙ্কণ, অন্যদিকে পারুল! চর-ভাঙার ঘন ঘন শব্দে বিনয়ের মনের চিন্তা অবধি ধাক্কা খাইয়া বাধা পাইতে লাগিল। সে নদীর ধারে ধারে দৌড়িয়া নৌকা খুঁজিতে লাগিল। অনেকক্ষণ অন্ধকারে ঘুরিয়া সে একখানি ডিঙি-নৌকা দেখিতে পাইল। ছুটিয়া গিয়া নৌকায় উঠিয়া বাঁধন খুলিয়া দিয়া ওই চর ভাঙার আওয়াজ লক্ষ্য করিয়া সে হাল ধরিয়া বসিল। শানাইয়ের করুণ মিনতি তাহাকে বাধা দিতে পারিল না, পাড়-ভাঙার আর্ত্তনাদ তাহাকে আহ্বান করিতেছে!

পদ্মা জাগিয়া উঠিয়াছে। সে আর নদী নয়, কাল-নাগিনী, প্রলয়ের সহোদরা। সে ফুলিয়া, ফাঁপিয়া, ফুঁসিয়া, গর্জ্জিয়া, আকাশের গায়ে লেজ আছড়াইয়া, পৃথিবীর উপরে ছোবল মারিয়া, তরঙ্গে তরঙ্গে দেহ পাকাইয়া উদ্দাম হইয়া উঠিয়াছে। আকাশে তারা নাই, পৃথিবীতে আলো নাই—নাগিনীর ক্রুদ্ধ চক্ষুর মত মাঝে মাঝে বিদ্যুতের চমক। সেই গিল্‌টি-করা আলোতে যে দৃশ্য উদ্ভাসিত হয়, তাহা এই নিরেট অন্ধকারের অপেক্ষাও ভয়ঙ্কর। কোনো খানে স্থলের চিহ্ন নাই, চারিদিকে যতদূর দৃষ্টি চলে ঢেউয়ের মাথায় নিকষকালো ভাস্বরতা, পাশেই গভীর অন্ধকার! মুষলধারে বৃষ্টি নামিল, দুরন্ত পূবে বাতাস বৃষ্টিধারার বর্শা বাঁকা করিয়া ধরিয়া ঘোড়সওয়ারের মত ছুটিতেছে। বজ্র গর্জ্জিতেছে, বিদ্যুৎ নাচিতেছে, বাতাস শ্বসিতেছে, জল ডাকিতেছে; বজ্র বিদ্যুৎ, জল হাওয়া সকলে মিলিয়া পৃথিবীটাকে একেবারে উচ্ছন্ন দিবার জন্য পণ করিয়া বসিয়াছে।

বিনয় অনুমানে চরচিলমারী লক্ষ্য করিয়া দৃঢ়হস্তে হাল ধরিয়া বসিয়া আছে। চারিদিকের বিপুল গর্জ্জনে এমন প্রলয়ঙ্কর একতান উঠিয়াছে যে, সব সময় তাহা শ্রুতিগোচর হয় না। মাঝে মাঝে আর্ত্ত জলচর পাখীর তীব্র চীৎকারে শরীর শিহরিয়া ওঠে। এতদিন যে সমস্ত হতভাগ্য পদ্মার কবলে প্রাণত্যাগ করিয়াছে, আজ যেন তাহারা বিনয়কে দেখিয়া জাগিয়া উঠিয়াছে। পূবের বাতাসে তাহাদেরই নিশ্বাস, বৃষ্টির শীতলতায় তাহাদেরই অস্থিসার আঙুলের স্পর্শ, পাণ্ডুর বিদ্যুতে তাহাদেরই দন্তহীন মুখের হাসি। এক একবার বিদ্যুৎ চমকায়, বিনয়

দেখিতে পায়, একলক্ষ ডাকিনী সঙ্গে করিয়া মুক্তকেশী পদ্মার বীভৎস নৃত্য। জল বজ্রের অনুকরণে কড়্ কড়্ করিয়া ডাকিতেছে, পূবে বাতাস একদল পলাতক বন্য ঘোড়ার মত হ্রেষা তুলিয়া ছুটিতেছে, বিনয় হাল ধরিয়া অদৃষ্টের উপর নির্ভর করিয়া নিস্তব্ধ ভাবে বসিয়া আছে।

এই একতান ভেদ করিয়া একটা অদ্ভুত প্রলয়ের রব বিনয়ের কানে আসিল, সেই সময় একবার বিদ্যুৎ চমকিল, বিনয় দেখিল একটা কালো দাগ—চরচিলমারীর ভগ্নাবশেষ! সে শব্দ ক্রমে স্পষ্টতর হইতে লাগিল —যেন একদল সৈন্য উন্মত্তভাবে কোন্ দুর্গপ্রাকার আক্রমণ করিতেছে, বারংবার বিফল হইয়া অন্ধ ক্রোধে গর্জ্জন করিয়া উঠিতেছে। সেই অবিচ্ছিন্ন আর্ত্তনাদ ভেদ করিয়া, এক মুহূর্ত্তের জন্য অন্য সব শব্দ আচ্ছন্ন করিয়া দিয়া পাড় ভাঙিবার ধ্বনি। সে ধ্বনি ক্রমে অবিরল হইয়া উঠিল, চরচিলমারীর আজ আর কিছুই অবশিষ্ট থাকিবে না।

একবার বিদ্যুৎ চমকিল, বিনয় দেখিল, তাহার নৌকা চরচিলমারীতে পৌঁছিয়াছে। চরটা এত ভাঙিয়া গিয়াছে যে, আর চিনিবার উপায় নাই। নৌকা একেবারে কঙ্কণের বাড়ীর কাছে আসিয়া লাগিল। পুনরায় বিদ্যুৎবিকাশে বিনয় দেখিতে পাইল সদ্যোভগ্ন মাটি ভেদ করিয়া বনঝাউ ও খেজুরের শিকড়জাল বাহির হইয়া পড়িয়াছে; তাহারা ব্যাকুল মুষ্টিতে মাটি আঁকড়াইয়া থাকিতে চেষ্টা করিতেছে। গাছগুলি কাত হইয়া পড়িয়াছে, স্রোতের তাড়নায় দু'চারবার কাঁপিতেছে, তারপরে তলাইয়া গিয়া একবারের জন্য জাগিয়া উঠিয়া ভাসিয়া ছুটিয়া যাইতেছে। বিনয় বিদ্যুতালোকে দেখিল একটা গাঙ্ শালিক খোপ ছাড়িয়া উড়িয়া বাহির হইল, তাহার গোটাদুই শাবক জলে পড়িয়া গেল, পাখীটা বারকয়েক আর্ত্তনাদ করিয়া সেখানে চক্রাকারে ঘুরিল তারপরে

আর কিছু দেখা গেল না। মাঝে মাঝে এক খণ্ড ধানের ক্ষেত নিঃশব্দে ধীরে জলের তলে তলাইয়া যাইতেছে।

কঙ্কণের অবস্থা যে কত ভীষণ হইয়া উঠিয়াছে, বিনয় তাহা এই প্রথম বুঝিল। সে উচ্চস্বরে কঙ্কণের নাম ধরিয়া ডাকিতে লাগিল। প্রকৃতির সেই কোলাহলময় নিস্তব্ধতার মধ্যে নিজের কণ্ঠস্বরেই বিনয় চমকিয়া উঠিল।

কোথায়ও জনপ্রাণী নাই, কোথায়ও মানুষের কোন চিহ্ন নাই, কেবল বিনয়ের সেই আর্ত্তকণ্ঠ মাঠে মাঠে কাঁদিয়া ফিরিতে লাগিল। বিদ্যুতের আলো—বিনয় দেখিল অদূরে একটি রমণী-মূর্ত্তি। বারংবার বিদ্যুৎ-সঞ্চারে সে দেখিল, কঙ্কণ শিশুটিকে কোলে করিয়া আসন্ন মৃত্যুর জন্য অপেক্ষা করিয়া আছে। মাথায় তাহার গুণ্ঠন নাই, প্রলম্বিত কেশ বাহিয়া বৃষ্টির জল ঝরিতেছে। সিক্ত শ্বেতবস্ত্র গায়ের সহিত সংলিপ্ত হইয়া গিয়া নিশ্চল সেই মূর্ত্তিকে ভাস্কর্য্যের স্থাণুত্ব দিয়াছে। বিনয় একটা শক্ত গাছের গুঁড়িতে নৌকা বাঁধিয়া তাহার নিকটে গেল। বিদ্যুতের সর্ব্বনাশা আলোতে দুজনের শুভদৃষ্টি হইল। কঙ্কণ বিনয়কে দেখিয়া মোটেই বিস্মিত হইল না। শিশুপুত্রকে লইয়া জগৎশেষের জীবযুগ্মের মত সেই দুই মূর্ত্তি—আর চতুর্দ্দিকে ঘনায়িত মৃত্যু। জগৎব্যাপী যে প্রলয়ের স্রোত বহিতেছে, যাহার এক তরঙ্গের শীর্ষে পৃথিবীর জীবলীলা তাহারই অন্য তরঙ্গের মাথায় এই তিনটি প্রাণীর সমাবেশ। উদ্যতখড়্গ ঘাতক যেমন সৌজন্যের খাতিরে দণ্ডিতের নিকটে অনুমতি গ্রহণ করে তেমনি করিয়া তাহাদের পদপ্রান্তে আসিয়া স্বয়ং মৃত্যুকেও একবার থমকিয়া দাঁড়াইতে হইল।

কঙ্কণ আজ কাঁদিল কিন্তু আকাশপ্লাবী বৃষ্টিধারায় সে অশ্রু দেখা গেল না। কঙ্কণ আজ হাসিল কিন্তু মুহুর্মুহু বিদ্যুৎবিকাশে তাহা

মিলাইয়া গেল। হাসিকান্নায় যতখানি প্রকাশ কঙ্কণ করিল, বুকের ভিতর আর কোনো ভাব থাকিলে তাহা মুখের ভাষায় প্রকাশ পাইত না।

বিনয় কঙ্কণকে জড়াইয়া ধরিবার জন্য ছুটিয়া গেল, কঙ্কণ শিশুটিকে তাহার কোলে সমর্পণ করিল। বিনয়ের বুকের ভিতরে ছাঁৎ করিয়া উঠিল, এই পাষাণ-প্রতীক কি সেই কোমলহৃদয় কঙ্কণ! কিসে তাহাকে এমন কঠিন করিয়া তুলিল! বিনয়, তুমি ভুলিয়া গিয়াছ, সমস্ত পাথরই এক কালে কোমল মাটি ছিল! বহু লক্ষ বৎসরের দুঃসহ নিষ্পেষে ভূস্তর প্রস্তর হইয়া উঠিয়াছে। বিনয় বুঝিল ওই নারী মূর্ত্তি অদূরে হইলেও বহুদূরে গিয়া পড়িয়াছে। সে চীৎকার করিয়া ডাকিল—কঙ্কণ! কঙ্কণ অতি মৃদুস্বরে যেন প্রাণের মধ্য হইতে উত্তর দিল—বিনয়! তবে তো সে দূরে নয়, কিন্তু এত নিকটেই বা কেন? যে দূরত্বকে দুই হাতে জড়াইয়া ধরা যায়, আজ যেন সর্ব্ব রকমে তাহার অতীত!

—কঙ্কণ, নৌকা তৈরী, চল।

কঙ্কণ বলিল—চল। বিনয় একটু স্বস্তি বোধ করিল, তবে তো সে এখনো আয়ত্তের অতীত নয়। দুই জনে নৌকার দিকে চলিল।

বিনয় শিশুটিকে লইয়া নৌকায় চাপিল, কঙ্কণ তীরে দাঁড়াইল। বিনয় বলিল,—কঙ্কণ, নৌকায় ওঠো, কখন যে কোন জায়গা ভেঙে পড়ে ঠিক নাই।

কঙ্কণ এক পা-ও নড়িল না। বিনয় পুনরায় ডাকিল—কঙ্কণ, লক্ষ্মী,—এসো।

কঙ্কণ নড়িল না। বলিল,—শোনো বিনয়—

তাহার স্বরে কি ছিল জানি না, বিনয়ের গা ছম ছম করিয়া উঠিল, তাহার মুখে কথা সরিল না।

কঙ্কণ বলিল,—শোনো বিনয়। মনে অনেক কথা ছিল, বলবার ইচ্ছাও ছিল, কিন্তু কেন জানি না, কোনোদিন প্রকাশ করতে পারিনি।

বিনয় নিস্তব্ধ নীরব।

—বিধাতা নাকি অন্তর্য্যামী, তিনি নাকি মনের সব কথাই জানেন, কিন্তু তার মধ্যে কেন বিদ্রূপটাকেই সত্য করে তোলেন, তিনিই জানেন।

চকিতের মধ্যে বিনয়ের মনে বছর দুই আগেকার এক কথা, আর আজ দুপুরের এক দৃশ্য সঞ্চারিত হইয়া গেল।

—বিদ্রূপটা হয়ত তার স্বভাব, কিন্তু শেষ মুহূর্ত্তে সান্ত্বনাও তিনি—

কঙ্কণের কথা শেষ হইতে পারিল না, যে জমিখণ্ডে সে দাঁড়াইয়া ছিল, তাহা কোনো প্রকার সঙ্কেত মাত্র না করিয়া নিঃশব্দে তলাইয়া গেল। বিনয় চীৎকার করিয়া উঠিল, কিন্তু তাহাকে যে উদ্ধারের চেষ্টা করিবে সে উপায় নাই—কোলে শিশুটি।

বিসর্জ্জনের প্রতিমার মত নিশ্চল কঙ্কণমূর্ত্তি অগাধ জলের তলে উন্মত্ত স্রোতের টানে, কোথায় চলিয়া গেল।

বিনয় পাগলের মত তাহার নাম ধরিয়া ডাকিতে লাগিল—কিন্তু কেহ উত্তর দিল না, কোনো দিক হইতে জীবনের কোনো সাড়া আসিল না।

যে বিধাতা মানুষের মনে এত কথা দেন, যে বিধাতা শেষ মুহূর্ত্তে তাহা প্রকাশ করিবার ইচ্ছা দেন, প্রকাশের শেষ মুহূর্ত্তে তিনি এমনি করিয়াই তাহাকে জলের তলে তলাইয়া দেন। কঙ্কণের শেষ মুহূর্ত্তের অভিজ্ঞতা হয়তো জীবনের শেষ অভিজ্ঞতা।

'বিদ্রূপকরা বিধাতার স্বভাব, কিন্তু সান্ত্বনাও তিনি'—! সত্যই কি তিনি সান্ত্বনা দেন! কেমন করিয়া বলিব? কঙ্কণের মনে কি ছিল, তাহাতো জানিতে পারা গেল না।

শিশুপুত্রকে লইয়া বিনয় নির্ব্বাক হইয়া দাঁড়াইয়া রহিল। তাহার মনের দুর্য্যোগের কাছে প্রকৃতির দুর্য্যোগ তুচ্ছ হইয়া গেল। পদ্মা মানুষের সুখদুঃখের কোনো সন্ধান করিল না, সে আপন মনে আপন সত্তায় সঞ্জীবিত হইয়া বহিয়া চলিল। সেতো মানুষের নদী নয়, সে বিরাট কালনাগিনী—প্রলয়ের সহোদরা।